## সূচীপত্র

# ভূমিকা

১ঃ

প্রাচীন আচার্যেরা বলে গেছেন, গদ্য হচ্ছে লেখকের প্রতিভা-বিচারের নিকষ পাথর। নিকষে সোনা ঘষে তার মূল্য যাচাই করা হয়। তেমনি লেখক-প্রতিভার পরিমাপ করতে হলে তাঁর গদ্য রচনা বিশ্লেষণ করাই যুক্তিযুক্ত। কবিতার নানা ছদ্মবেশ আছে। ছন্দ, অলংকার, কল্পনা, আবেগ, ভাষার কারুকার্য প্রভৃতি কৌশলের ধূম্রজাল বিস্তার করে পাঠকের বুদ্ধিকে নিস্তেজ করে তার আবেগকে উন্মথিত করা যায়, এবং তার ফলে আবেগের প্রবাহে পাঠকের বুদ্ধির বাঁধ সহজেই ধসে পড়ে। কিন্তু বুদ্ধি যেখানে অতন্দ্র এবং শাণিত, চিন্তা যেখানে সতর্ক ও চক্ষুষ্মান, সেখানে বাক্যপ্রবন্ধে বাজি মাত করা যায় না। গদ্যের মধ্যে মানুষের বুদ্ধি ও মনন মুক্তি পায়, গদ্যের সাহায্যেই একটা জাতি নিজেকে আবিষ্কার করতে পারে। একালের মননের ক্ষেত্রে গদ্যের হল চালনা করে সংস্কৃতির বীজ বপন করতে হয়। একাল প্রশ্নমনস্কতার যুগ। যৌক্তিক পারম্পর্য এ যুগের মানুষের প্রধান হাতিয়ার। গদ্যই কালের বাহন এবং কলারও পরিচায়ক। বাংলা গদ্যের ইতিবৃত্ত ও বিকাশের সঙ্গে যৎসামান্য পরিচিত হলেই সহজেই বোঝা যাবে যে, মধ্যযুগে যাবতীয় কবিকর্ম ও মননপ্রণালী পয়ার-লাচাড়ীর মধুর ছন্দে নির্বাহ হলেও উনিশ শতকের নবজাগ্রত বাঙালীর মানসিক জাগরণের জন্য গদ্যের প্রয়োজন হয়েছিল সর্বাধিক। আবেগে আমরা নিজেকে জানি, বুদ্ধি দিয়ে জানি অপরকে, বাইরের জগৎকে। তাই গত শতকে বাঙালী যখন পশ্চিম সমুদ্রতীরের লোনা জলের ঝাপটায় বিপযস্ত হয়ে পড়েছিল, তখন পায়ের তলার মাটি খুঁজবার জন্য তাকে গদ্যের লগি ভর করতে হয়েছিল। বলতে গেলে উনিশ শতকে মনের দিক থেকে বাঙালী যে সাবালকত্ব অর্জন করেছিল, তার বিকাশের জন্য তাকে প্রত্যাশা করতে হয়েছিল গদ্যের সহায়তা। বলা বাহুল্য সে প্রত্যাশা আশাতীতভাবেই পূর্ণ হয়েছে।

নানা উচ্চাবচ পথ পার হয়ে উনিশ শতকে বাংলা গদ্য যে সুদৃঢ় আকার-আয়তন লাভ করল, বাংলা সাহিত্য ও বাঙালীর জীবনে তা এক আশ্চর্য ব্যাপার। মলিয়রের (১৬২২-৭৩)[১] নাটকের (*Le' Bourgeois Gentil hommi*, 1670) একটি চরিত্রের মতোই সে বলতে পারত, এ তো ভারী আশ্চর্য

১. মলিয়রের প্রকৃত নাম—জাঁ বাপ্তিস্ত পকেলাঁ।

আমি সারাজীবন ধরে গদ্যই বলে চলেছি! অবশ্য গদ্য বলা আর গদ্যে লেখা এক ব্যাপার নয়। সে যাই হোক, বাংলা গদ্যে বাঙালীর মানসমুক্তি ঘটেছে তাতে কোনো সন্দেহ নেই। তা শুরু হয়েছে কলকাতাকে কেন্দ্র করে, এবং প্রধানতঃ ১৮১৪ সালের পর থেকে। তখন রামমোহন রায় ( ১৭৭৪-১৮৩৩ ) কলকাতায় এসে স্থায়িভাবে বসবাস শুরু করেছেন, ক্রমে ক্রমে নানা আন্দোলনের সঙ্গে জড়িয়ে পড়েছেন, এবং একাধিক গদ্য-পুস্তিকা প্রকাশ করে নিজেই সমাজে প্রবল আন্দোলন সৃষ্টি করেছেন। গদ্যলেখক হিসেবে তাঁর স্থান অনেক উঁচুতে। তাঁর আবির্ভাবের বেশ কিছু আগে রচিত বাংলা গদ্যের কিছু নমুনা সংগ্রহ করা গেছে যাতে বাংলা গদ্যের কুণ্ঠিত আত্মপ্রকাশের প্রথম প্রয়াস লক্ষ্য করা যাবে। এই প্রসঙ্গে আমরা পুরাতন ও বিস্মৃত চিত্রপটখানাকে একটু মেজেঘসে পরীক্ষা করে দেখব—বাংলা গদ্য ফোর্ট উইলিয়ম কলেজের পাষাণ চত্বরে, শ্রীরামপুর মিশনের ছাপাখানায়, কেরী সাহেবের কলমের মুখে অথবা উক্ত কলেজের পণ্ডিত মুনশীদের লেখায় ভূমিষ্ঠ হয়েছিল কিনা।

২.

এদেশের গবেষক এবং বিদেশের কৌতূহলী পাঠক, সকলেরই ধারণা— 'Prior to the 19th century there was no literary prose in Bengali.' কিন্তু এ মন্তব্য আদৌ ঠিক নয়, তা পুরাতন বাংলা গদ্যের নমুনা থেকেই বোঝা যাবে। বাংলা গদ্যের অন্বয় ও বিন্যাসপদ্ধতি উনিশ শতকের অনেক আগেই নির্ধারিত হয়ে গিয়েছিল। এ বিষয়ে শিবরতন মিত্র যা বলেছিলেন (*Types of Early Bengali Prose*, Calcutta University, 1922 ) এখানে তার প্রাসঙ্গিক অংশটুকু উদ্ধৃত হল: 'There existed a considerable amount of Bengali prose writing long before the Serampore Missionaries or the Pandits of the Fort William College, or even Raja Rammohan Roy, in the early years of the nineteenth century, even dreamt of 'creating' a general prose style.'

একথা অবশ্যই যথার্থ যে, মধ্যযুগের বাংলা সাহিত্যের সবটাই ছন্দে গ্রথিত। আনুমানিক দশম শতাব্দী থেকে পলাশীর যুদ্ধ পর্যন্ত (২৩ জুন, ১৭৫৭), এমন কি তার পরেও বাংলা সাহিত্যে যা কিছু লেখা হয়েছে, পদাবলী, পাঁচালী, আখ্যান—সবই পয়ারছন্দে, কোথাও যৎকিঞ্চিৎ ঝুমুর ধরনের লোকছন্দ, কোথাও-

বা সংস্কৃত ধরনের মাত্রা ছন্দেই রচিত হয়েছে। এ-সমস্ত রচনার সবটাই কিছু আবেগধর্মী ও সংগীতময় নয়। ছন্দে লেখা হলেও মঙ্গলকাব্যের অনেকটা, চৈতন্যজীবনীর কিছু কিছু অংশ, বৈষ্ণব নিবন্ধ, তত্ত্বদর্শন এবং বৈষ্ণব সমাজ-সংক্রান্ত ছোটবড়ো রচনাগুলি গদ্যে রচিত হলে বোধহয় লেখকগণ অপেক্ষাকৃত অধিক স্বাচ্ছন্দ্য ভোগ করতেন। কারণ এই সমস্ত রচনার অনেকটাই গদ্যাত্মক বিবৃতি। কিন্তু সেকালের লেখকেরা পয়ার ছন্দের সহায়তায় চৌদ্দ মাত্রার আট-ছয় বন্ধনে গদ্যঘেঁষা ব্যাপারও অবলীলাক্রমে বলে গেছেন। আসলে স্থিতিস্থাপক গুণের জন্যই পয়ার বোধহয় বিন্যাসের দিক থেকে গদ্যপঙ্‌ক্তির নিকট-আত্মীয়।

মহাভারতের কথা অমৃতসমান।
কাশীরাম দাস ভণে শুনে পুণ্যবান॥

এই পংক্তি দুটিকে গদ্যের মতো পড়া যায়। সেখানে কোন অতিরিক্ত sing-song গোছের সুরের বা টানের ( drawl ) প্রয়োজন হয় না। চৈতন্য-চরিতামৃত বা মঙ্গলকাব্যের ( বিশেষতঃ ধর্মমঙ্গল ) কোন কোন অংশ একেবারেই গদ্যগন্ধী, কিন্তু পয়ার-ত্রিপদীর কাঠামোয় দিব্যি চলে গেছে। আমার ধারণা, মধ্যযুগে বাংলা গদ্য সাহিত্যে ব্যবহৃত না হওয়ার কারণ, সেকালের লেখক সম্প্রদায় প্রথমতঃ মনে করতেন, সাহিত্য মানেই কাব্য এবং কাব্য মানেই ছন্দে গ্রথিত। দ্বিতীয়তঃ তাঁরা পয়ারের সাহায্যে যে-কোন ভাব ব্যক্ত করতে পারতেন, তা সে আবেগময় কাব্যই হোক, আর চিন্তাময় গদ্যই হোক। গদ্যবন্ধ তাঁরা যে জানতেন না তা মনে হয় না। কারণ এ যুগের অনেক গৌড়ীয় ও 'বঙ্গাল' কবি সংস্কৃতের সঙ্গে পরিচিত ছিলেন, এবং নিশ্চয় সংস্কৃত গদ্যরীতির ধরন-ধারণও জানতেন। সুতরাং বাংলা গদ্য যে একটা অদ্ভুত, উদ্ভট, কষ্টসাধ্য প্রকরণ, তা তাঁরা কখনোই মনে করতেন না। দু-একজন কবি তো পয়ারের সঙ্গে দু-চার ছত্র গদ্যও ব্যবহার করতেন। সপ্তদশ শতাব্দীর কবি রামকৃষ্ণ কবিচন্দ্র তাঁর 'শিবসঙ্গীত' ( অর্থাৎ শিবায়ন ) কাব্যের দু-চার স্থলে সহজ গদ্যও ব্যবহার করেছেন। যেমন—'অতঃপর তারা প্রভৃতি দেবতারা সকল শিবের করে প্রহেলিকা প্রবন্ধে গৌরীকে সমর্পণ করিয়া কথোপকাল পালন করিয়া হরকে ইঙ্গিত করিতেছেন, অবধান করহ।' সমাজে তখন কথকতার চলন ছিল। মনে হয় গদ্যে বিবৃত কথকতার আখ্যান শুনতে শুনতে সাধারণ শ্রোতার মনেও গদ্য ভাষার মৌখিক রূপটি ক্রমেই স্পষ্ট হয়ে উঠত। সুতরাং গদ্য-ভঙ্গিমা বাঙালীর কাছে কোনো যুগেই অনভ্যস্ত ব্যাপার ছিল না। অবশ্য খ্রীস্টীয় ষোড়শ শতাব্দীর পূর্বে বাংলা গদ্যের কোন কলমবন্দী রূপ প্রত্যক্ষ করা যায় না।

তাবৎ আধুনিক ভারতীয় ভাষায় সাহিত্যক্ষেত্রে গদ্যের আবির্ভাব অনেক বলম্বিত হয়েছে। পূর্বভারতে ওড়িয়া ভাষায় লেখা পুরীমন্দিরে রক্ষিত 'মাদলা পাঞ্জী' ( দ্বাদশ শতাব্দী ) এবং আসামে অহোম রাজাদের বিবরণী 'বুরঞ্জি-'তে ( সপ্তদশ শতাব্দী থেকে সংগৃহীত ) গদ্যের ব্যবহার লক্ষ্য করা যাবে। এগুলি পারিবারিক ও বংশানুক্রমিক রাজবাড়ির ইতিহাস, গদ্যেই সংকলিত হয়েছিল। দাক্ষিণাত্যের খ্‌াজা বান্দা নওয়াজ গেসু-দরাজ ( ১৩২১-১৪২২ ) দক্ষিণী হিন্দী গদ্যে 'মিরাজুল আসিকিন' নামে যে গ্রন্থ লেখেন, তাতে প্রচুর আরবী-ফারসী শব্দ থাকলেও তার ঠাটটি হিন্দী গদ্যের। ষোড়শ শতাব্দীর দিকে হিন্দী ও ব্রজ্ ভাখার গদ্যে দু-একখানি ভক্তিগ্রন্থ লেখা হয়েছিল। কিন্তু হিন্দী গদ্য যথার্থ রূপ লাভ করে অষ্টাদশ শতাব্দীর মাঝামাঝি। উনিশ শতকের গোড়া থেকে হিন্দী গদ্যে লেখা গ্রন্থাদি প্রচারিত হতে আরম্ভ করে। তার আগে যোগ-বাশিষ্ঠ রামায়ণ, পদ্মপুরাণ, বিষ্ণুপুরাণ প্রভৃতির সংক্ষিপ্ত হিন্দী গদ্য অনুবাদ রচিত হয়েছিল, কিন্তু জনসাধারণের মধ্যে এই গদ্য পুঁথিগুলি বিশেষ প্রচার লাভ করেনি। অষ্টাদশ শতাব্দী থেকে মারাঠী গদ্যে ঐতিহাসিক ঘটনা ( 'বাখর' ) লিপিবদ্ধ হতে শুরু করেছিল। কিন্তু যথার্থ গদ্যরীতি মারাঠী ভাষায় ব্যবহৃত হয় উনিশ শতকের গোড়ার দিকে। গুজরাটী সাহিত্যেও খ্রীস্টীয় দ্বাদশ শতাব্দী থেকে অপরিণত গদ্যে ও গদ্যপদ্যে 'কথা' অর্থাৎ গল্পকাহিনী লেখা হয়েছিল। শৈব শাখার কোন কোন লেখক কন্নড গদ্যে যা লিখেছিলেন তা খুবই প্রাচীন। কিন্তু বাংলা গদ্যের যে নমুনা পাওয়া গেছে তা ষোড়শ শতাব্দীর ঊর্ধ্বে যেতে পারে না।

কেউ কেউ প্রাচীনতম বাংলা গদ্যের নমুনা পেয়েছেন রামাই পণ্ডিতের শূন্যপুরাণে। এ সম্বন্ধে আমার বক্তব্য, অর্বাচীন কালে রামাই পণ্ডিতের নামের আড়ালে অর্ধশিক্ষিত লেখকের রচিত অসম্বদ্ধ বাক্যসমষ্টিই শূন্যপুরাণ। তাতে ত্রুটিপূর্ণ পয়ারবন্ধন আছে, যা কারো কারো কাছে বাংলা গদ্যের আদিরূপ বলে মনে হয়েছে। কিন্তু তাতে গদ্যের পদবিন্যাস একেবারেই নেই। ভাঙা, অসম্পূর্ণ, এলোমেলো পয়ারপঙ্‌ক্তিকে গদ্যচ্ছন্দ বলে মনে হওয়া স্বাভাবিক। কিন্তু একটু অবহিত হলেই দেখা যাবে, এর সুরে পয়ারের টানই আছে, গদ্যের মতো ভাবযতি ( sense pause ) নেই। বাংলা গদ্যের উৎস আলোচনা প্রসঙ্গে শূন্যপুরাণের নজির পরিত্যাগ করাই ভালো।

পুরাতন বাংলা গদ্যের নমুনা সংগ্রহ ব্যাপারে দেখা গেছে যে, আব্রাহাম জর্জ গ্রিয়ার্সন ( *Linguistic Survey of India, 1889-1904* ), দীনেশচন্দ্র সেন ( বঙ্গ-সাহিত্য-পরিচয়, ২য় খণ্ড ), সুশীলকুমার দে *Bengali*

*Literature in the Nineteenth Century*, ( Calcutta University, 1919), শিবরতন মিত্র ( *Types of Early Bengali Prose*, C.U. 1922 ), সুরেন্দ্রনাথ সেন ( 'প্রাচীন বাঙ্গালা পত্রসংকলন', কলিকাতা বিশ্ববিদ্যালয়, ১৯৪২ ), পঞ্চানন মণ্ডল ( চিঠিপত্রে সমাজচিত্র, ১ম-৩য় খণ্ড, বিশ্বভারতী), সজনীকান্ত দাস ( 'বাংলা গদ্য সাহিত্যের ইতিহাস—১৯৪৬, চিরায়ত সংস্করণ—১৯৭৫ ) সুকুমার সেন ('বাঙ্গালা সাহিত্যে গদ্য', প্রথম সংস্করণ—১৯৩৪, দ্বিতীয় পুনর্লিখিত সংস্করণ —১৯৪১) এবং আরও অনেকে পুরাতন বাংলা গদ্যের নানা আলোচনা করেছেন। কেউ কেউ দুর্লভ তথ্য উদ্ধার করে গদ্য সাহিত্যের ইতিহাস আলোচনার পথ সুগম করে দিয়েছেন। তথ্যগত উপাদান হিসেবে উল্লেখ করা যায় রোমান-ক্যাথলিক পাদ্রীদের প্রচারপুস্তিকা, তত্ত্বালোচনা, বিতর্কিকা, উইলিয়ম কেরীর নেতৃত্বে পরিচালিত শ্রীরামপুর খ্রীস্টান মিশন থেকে মুদ্রিত নানা ধরনের বাংলা গদ্যগ্রন্থ এবং ফোর্ট উইলিয়ম কলেজের পণ্ডিত ও মুনশীদের রচিত কয়েকখানি পুস্তক-পুস্তিকা। এর সঙ্গে যুক্ত করতে হবে ব্যাকরণ, অভিধান, বৈষ্ণব সম্প্রদায়ের রচনা, সহজিয়া বৈষ্ণবদের 'কড়চা', আয়ুর্বেদ ও দর্শনের অনুবাদ, দলিল-দস্তাবেজ, চিঠিপত্র প্রভৃতি। সপ্তদশ-অষ্টাদশ শতাব্দীর মধ্যে রচিত এই সমস্ত নমুনা বিচার করলে দেখা যাবে আজ থেকে প্রায় তিন-চারশ' বছর আগে থেকেই কাজকর্মে বাংলা গদ্যের যথেষ্ট ব্যবহার ছিল। তার পদবিন্যাসে কিছু ত্রুটি ছিল, তার বানান ও ব্যাকরণ ছিল স্বেচ্ছাচারী। আভিধানিক ও আরবী-ফারসী শব্দের বাহুল্য এ-গদ্যকে কোনোক্রমেই শিল্পের সীমায় উঠতে দেয়নি। সুতরাং একথা মেনে নিতেই হয় যে, উনিশ শতকের পূর্বে বাংলা গদ্যরীতি গড়ে ওঠেনি। কারণ তখনও গদ্যভাষা সাহিত্যকর্মে ততটা ব্যবহৃত হয়নি। তবে ষোড়শ-অষ্টাদশ শতকের গদ্যের নমুনাগুলি বিচার করলে দেখা যাবে, এইকালের মধ্যেই গদ্যভাষা বাঙালীর রসনা ছেড়ে লেখনীর মুখে নেমে এসেছে। তার ঠাট ছিল গুরুগম্ভীর সাধু-ভাষার, যদিও স্থানীয় উপভাষা থেকে বহু গ্রামীণ শব্দ এ গদ্যে প্রবেশের অবাধ অধিকার পেয়েছে। প্রমথ চৌধুরী বিশ্বাস করতেন, গাঙ্গেয় চলিত ভাষাই বাঙালীর গদ্যরচনার যথার্থ ভাষা হওয়া উচিত। সাধুভাষাটা জোর করে প্রক্ষিপ্ত, পণ্ডিতদের কারসাজি। কিন্তু ষোড়শ থেকে অষ্টাদশ শতাব্দীর মধ্যে পাওয়া বাংলা গদ্যের নমুনা বিশ্লেষণ করলে দেখা যাবে, সাধুরীতিই বাংলা গদ্যের মূল ভিত্তি। ভাগীরথী অঞ্চলের মৌখিক শিষ্ট ভাষা উনিশ শতকের পূর্বে গদ্য রচনায় ক্বচিৎ পাওয়া যায়। দীর্ঘ দিন ধরে ব্যবহৃত গদ্যরীতিই মৃত্যুঞ্জয়, রামমোহন, গৌরমোহন বিদ্যালঙ্কার, ভবানীচরণ বন্দ্যোপাধ্যায়, ঈশ্বরচন্দ্র গুপ্ত (সাময়িক পত্রের

সম্পাদকীয় নিবন্ধ ), অক্ষয়কুমার দত্ত এবং বিদ্যাসাগরের লেখনী পরিচালনায় সর্বজনব্যবহার্য শিষ্ট সাধু গদ্যরীতি আত্মপ্রকাশ করেছে। বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ ( 'সবুজপত্র' প্রকাশের আগেকার গদ্য ), শরৎচন্দ্রাদি প্রধান লেখকগণও মূলতঃ সাধুভাষার লেখক। তাকে কৃত্রিম, পণ্ডিতী, 'দুঃসাধ্য পাণ্ডিত্যপূর্ণ দুর্দান্ত সিদ্ধান্ত', সমাস-সন্ধি-ব্যাকরণ-অভিধানের গুরুভার ন্যুব্জ—ইত্যাদি অপনাম দিয়ে নস্যাৎ করার চেষ্টা হলেও ইতিহাসের তথ্যকে কেউ অস্বীকার করতে পারবে না। এইটি হচ্ছে বাংলা গদ্যের প্রথম লৈখিক নিদর্শন :

> লেখনং কার্য্যঞ্চ। এথা আমার কুশল। তোমার কুশল নিবন্তরে বাঞ্ছা করি। অখন তোমার আমার সন্তোষ সম্পাদক পত্রাপত্রি গতায়াত হইলে উভয়ানুকূল প্রীতির বীজ অঙ্কুরিত রহে। তোমার আমার কর্ত্তব্যে বার্দ্ধতাক পাই পুষ্পিত ফলিত হইবেক। আমরা সেই উদ্যোগত আছি।

১৪৭৭ শক অর্থাৎ ১৫৫৫ খ্রীস্টাব্দে কুচবিহারের মহারাজ নরনারায়ণ অহোমরাজ চুকাম্‌ফা স্বর্গদেবকে এই পত্র লিখেছিলেন। এটি প্রথম মুদ্রিত হয় ১৯০১ সালের জুন মাসে 'আসামবন্তি' পত্রিকায়, তার পর বাংলা ১৩১৬ সালে উত্তরবঙ্গে গৌরীপুরে অনুষ্ঠিত সাহিত্য সম্মেলনের কার্যবিবরণীতে এটি পুনর্মুদ্রিত হয়। দেখা যাচ্ছে ষোড়শ শতাব্দীতে বা তারও পূর্বে বাংলাদেশ ও প্রান্তীয় অঞ্চলের রাজকার্যাদিতে বাংলা গদ্যের বিশেষ ব্যবহার ছিল। এধারা অষ্টাদশ শতাব্দী পর্যন্ত চলে এসেছে। 'প্রাচীন বাঙ্গালা পত্রসঙ্কলন'-এর ভূমিকায় এবিষয়ে ডক্টর সুরেন্দ্রনাথ সেন স্পষ্টই স্বীকার করেছেন—'বাঙ্গালা গদ্যসাহিত্যের তখন ( অর্থাৎ অষ্টাদশ শতাব্দী ) সৃষ্টি হয় নাই বলিলেও অন্যায় হয় না। কিন্তু তথাপি ভুটান, কুচবিহার, আসাম, মণিপুর ও কাছাড়ের নরপতিগণ এই ভাষায়ই পরস্পরের সহিত এবং ইংরাজ সরকারের সহিত পত্রালাপ করিতেন। বাঙ্গালাই যে তখন পূর্বোত্তর ভারতের রাষ্ট্রভাষা ছিল আমাদের সঙ্কলিত পত্রগুলি পাঠ করিলে তাহাতে আর সন্দেহ থাকে না।' এ তো গেল ইতিহাসের কথা। আমরা বাংলা গদ্যের আদিতম নিদর্শন থেকেও তা অতি স্পষ্টভাবেই উপলব্ধি করতে পারি। উক্ত পত্রটির চেয়ে প্রাচীনতর বাংলা গদ্যের নমুনা আমাদের হস্তগত হয়নি। তবু অনুমান করতে বাধা নেই, অনেক আগে থেকে বাংলা গদ্য ব্যবহৃত হয়ে আসছে। কারণ এ ভাষা চার শ' বছরের পুরাতন হলেও এর অন্বয় পর্তুগীজ ও প্রোটেস্ট্যান্ট ইংরেজ মিশনারীদের মতো বিপর্যস্ত নয়, এমন কি ফোর্ট উইলিয়ম কলেজের অনেক লেখকের চেয়ে এভাষা সহজ ও স্বাভাবিক। 'প্রীতির বীজ অঙ্কুরিত

রহে' এবং তা 'পুষ্পিত ফলিত' হবে রূপক অলংকারের চমৎকার প্রয়োগের দ্বারা এটি সুন্দর হয়েছে। আমার মনে হয়, যে-চিঠির ভাষায় এমন পরিচ্ছন্ন অলংকার প্রযুক্ত হতে পারে, সে ভাষাই প্রথম দৃষ্টান্ত নয়। কোন প্রাচীনতর নমুনা সংগ্রহ করতে না পারলেও একথা মনে করা যেতে পারে যে, পঞ্চদশ শতাব্দীতেও নিশ্চয় এই ধরনের গদ্য চিঠিপত্র সমাজে প্রচলিত ছিল। এতে আরবী-ফরাসী শব্দের চিহ্ন নেই, ভঙ্গিমা সাধু ছাঁদের, 'কুশল নিরন্তর বাঞ্ছা করি', 'সন্তোষসম্পাদক পত্রাপত্রি' ইত্যাদি বাগ্‌ভঙ্গিমা উনিশ শতকে ব্যবহৃত হলেও বেমানান হত না।

১৬৩১ খ্রীস্টাব্দে গৌহাটীর ফৌজদার নবাব আলেয়ার খাঁকে লেখা কোনো-এক অসমীয়া রাজার চিঠিটি পরিষ্কার-পরিচ্ছন্ন সাধু ভাষায় রচিত। একটু দৃষ্টান্ত :

> স্বস্তি বিবিধ গুণগাম্ভীর্য্য পয়মোদর শ্রীযুক্ত নবাব আলেয়ার খাঁ মহাশয়েষু। সস্নেহ লিখনং কার্য্যঞ্চ আগে। এথা কুশল। তোমার কুশল সততে চাহি। পরং সমাচার পত্র এহি। এথন তোমার উকিল পত্র সহিত আসিয়া আমার স্থানে পঁহুছিল। আমিও প্রীতিপ্রণয়পূর্ব্বক জ্ঞাত হইলাম। আর তুমি যে লিখিয়াছ তোমার উত্তম পত্র আসিতে আমার কিশ্চিৎ মনস্বিতা না রহে এযে তোমার ভালাই দৌলত। অতএব আমিও পরম আহ্লাদরূপে জানিতে চাহো তোমার আমার অদ্বয়ভাব প্রীতি ঘটিলে মনমাফিক সন্তোষ কি কারণ না হইবেক।

—এই উদ্ধৃতিটিও কি দুর্বোধ্য ও শিথিল অন্বয়যুক্ত বাক্যপরম্পরার সমষ্টি? মাত্র তিনটি ইসলামি শব্দ ( উকিল, দৌলত, মাফিক ) ছাড়া এখানে আর কোন বিদেশী শব্দ নেই। 'মনস্বিতা না রহে' এবং 'জানিতে চাহো' ছাড়া আর কোন পুরাতন ধরনের প্রয়োগও নেই। বাক্যবিন্যাস ও পদের অন্বয় পরবর্তীকালের গদ্যের সহজ আত্মীয়তা দাবি করতে পারে।

৩.

সপ্তদশ ও অষ্টাদশ শতাব্দীতে লেখা যেসমস্ত চিঠিপত্র, দলিল-দস্তাবেজ, আবেদন পত্র, মামলা-মোকদ্দমা-সংক্রান্ত কাগজ, বৈষ্ণব কড়চা ও অন্যান্য ছোট-খাটো রচনায় বাংলা গদ্যের যে নমুনা পাওয়া যায় তাতে জড়তা, শিথিলতা ও জটিলতা অনেকটা হ্রাস পেয়েছে। মামলা-মোকদ্দমা ও চুক্তিপত্রে আরবী-ফারসী শব্দ ঘেঁষা বাক্যপ্রণালী মুসলমান শাসনকর্তাদের প্রভাবেই সমাজে প্রচলিত হয়েছিল, ইংরেজ আমলেও সে প্রভাব বিশেষ হ্রাস পায়নি। আজও কি

আদালতি গদ্যে হাস্যকর বাগ্ভঙ্গিমা, আরবী-ফারসী শব্দের অকারণ বাড়াবাড়ি ও অপপ্রয়োগ লক্ষ করা যায় না? সেকালের চিঠিপত্রে ও দলিলে আরবী-ফারসী শব্দের বাহুল্য সম্পূর্ণ স্বাভাবিক। ১৭৭৮ খ্রীস্টাব্দে মুদ্রিত হ্যালহেডের *The Grammar of the Bengal Language*-এ উল্লিখিত বাংলা গদ্যের দৃষ্টান্তস্বরূপ এই পত্রটিতে অনেকগুলি ইসলামি শব্দ আছে। যেমন:

গরিবনেওয়াজ শেলামত

আমার জমিদারি পরগনে কাকজোল তাহার দুই গ্রাম দরিয়াশীকিশ্তী হইয়াছে সেই দুই গ্রাম পয়শতী হইয়াছে চাকলে একবরপুরের শ্রীহরেকৃষ্ণ চৌধুরি আজ রায় জবরদস্তী দখল করিয়া ভোগ করিতেছে আমি মালগুজারির শরবরাহতে মারা পড়িতেছি উমেদওয়ার যে সরকার হইতে আমিন ও এক চোপদার সরজমিনেতে পহুচিয়া তোরফেনকে তলব দিয়া লইয়া আদালত করিয়া হকদারের হক দেলায়া দেন ইতি শন ১১৮৫ সাল তারিখ ১১ শ্রাবণ।

ফিদবি

জগতধির রায়

১৭৭৮ অব্দের পূর্বে লেখা এই চিঠি জমিদারি ও মামলা-মোকদ্দমা-সংক্রান্ত সুতরাং এতে আরবী-ফারসী শব্দের কিছু বাহুল্য থাকবেই। কিন্তু অন্বয়ের বিশেষ ত্রুটি নেই। ১৭৭১ সালে লেখা মহারাজ নন্দকুমারের চিঠিও উল্লেখযোগ্য:

প্রাণপ্রতিমেষু পরম শুভাশীর্ব্বাদশিবঞ্চ বিশেষ:

তোমার মঙ্গল সর্ব্বদা বাসনা করনক অত্র কুশল পরন্তু ২৫ তারিখের পত্র ২৭ রোজ রাত্রে পাইয়া সমাচার জানিলাম শ্রীযুত ফেতরত আলি খাঁ এর এখানে আইশনের সম্বাদ জে লিখিয়াছিলে এতক্ষণ তক পঁহুছেন নাই পঁহুছিলেই জানা যাইবেক শ্রীযুত রায় জগতচন্দ্র বিমরোজের পর বাটী হইতে আসিয়াছেন যেমত২ কুচেষ্টা পাইতেছেন তাহা জানাই গেল তিনি যথা২ জাউন ফলত কার্য্যের ধারাতেই বুঝিবেন পষ্ট হইয়া আপনারি মন্দ করিতেছেন সে সকল লোকেও অবশ্য বুঝিবেক।

—এ ভাষা প্রায় উনিশ শতকের কাছাকাছি এসে পড়েছে। দীনেশচন্দ্র 'ভাষা পরিচ্ছেদ'-এর অনুবাদ থেকে যে দৃষ্টান্ত দিয়েছেন ('বঙ্গ-সাহিত্য-পরিচয়', ২য়) তার রচনাকাল নির্দিষ্টভাবে জানা যায় না, অনুমান অষ্টাদশ শতাব্দীর কাছাকাছি হতে পারে। সেটির সারল্যই এখানে উদ্ধৃতি দাবি করছে:

গোতমমুনিকে শিষ্যসকলে জিজ্ঞাসা করিলেন, আমারদিগের মুক্তি কি প্রকারে হয় তাহা কৃপা করিয়া বলহ। তাহাতে গোতম উত্তর কহিতেছেন তাবৎ পদার্থ জানিলেই মুক্তি হয়। তাহাতে শিষ্যেরা সকলে জিজ্ঞাসা করিলেন পদার্থ কতো। তাহাতে গোতম কহিতেছেন। পদার্থ সপ্ত প্রকার। দ্রব্য গুণ কর্ম সামান্য বিশেষ সমবায় অভাব। তাহার মধ্যে দ্রব্য নয় প্রকার।

—এভাষা পরিচ্ছন্ন, সরল ও পরবর্তী কালের বাংলা গদ্যের সহোদর। ন্যায়শাস্ত্রের অনুবাদে এটি আরও জটিল ও সংস্কৃতগন্ধী হতে পারত। কিন্তু এভাষার স্বাভাবিক পরিচ্ছন্নতা দেখলে কি মনে হবে যে, বাংলা গদ্য মূলতঃ ফোর্ট উইলিয়ম কলেজের 'অবদান' ?

১১২৫ বঙ্গাব্দ ( ১৭১৮ খ্রী ) এবং ১১৩৮ বঙ্গাব্দে ( ১৭৩১ খ্রীস্টাব্দ ) সম্পাদিত দুখানি বৈষ্ণবমত-সম্পর্কিত দলিলের কথা এখানে উল্লেখ করা প্রয়োজন। রাধা কৃষ্ণের স্বকীয়া ( নিজের স্ত্রী ) না পরকীয়া নায়িকা ( পরস্ত্রী ) তাই নিয়ে বৈষ্ণবসমাজে কিছু বিরোধ ছিল। গৌড়ীয় বৈষ্ণব সম্প্রদায় অর্থাৎ চৈতন্যপন্থী সম্প্রদায় রাধাকে কৃষ্ণের পরকীয়া নায়িকা বলে বিশ্বাস করতেন। কিন্তু উত্তর ও পশ্চিম ভারতের, বিশেষতঃ বৃন্দাবনধামের একদল বৈষ্ণব রাধাকে কৃষ্ণের স্বকীয়া নায়িকা বলে মনে করতেন। অষ্টাদশ শতকের গোড়ায় এই ব্যাপার নিয়ে বাঙালী ও বৃন্দাবনের বৈষ্ণব সমাজের মধ্যে তত্ত্বগত কিছু বিরোধ ঘটেছিল। কৃষ্ণদেব শর্মা নামক একজন স্বকীয়াপন্থী বৈষ্ণব ব্রাহ্মণ বৃন্দাবন থেকে গৌড়দেশে আসেন গৌড়ীয় বৈষ্ণবদের পরকীয়া মতবাদ খণ্ডন করতে। কিন্তু তিনি তর্ক ও তত্ত্ববিচারে বাঙালী বৈষ্ণবদের কাছে পরাভূত হন এবং রাধা কৃষ্ণের পরকীয়া নায়িকা, এই মত মেনে নিয়ে 'অজয়পত্র' লিখে দেন। বৈষ্ণব পণ্ডিতদের সভায় সেই মর্মে একটি দলিল প্রস্তুত হয়। ব্যাপারটি এতই গুরুত্বপূর্ণ যে, পাছে কোনো গোলমাল বা কারচুপি হয়, সেই জন্য মুসলমান ফৌজদারও সে বিচারসভায় উপস্থিত ছিলেন। বিচারে হেরে গিয়ে কৃষ্ণদেব স্বীকার করেন :

এই পত্রে শ্রীকৃষ্ণদেব ভট্টাচার্য্য অজয়পত্রমিদং স্বকীয় ধর্ম্ম সংস্থাপন করিতে জয়নগর হইতে শ্রীযুক্ত সেওায় জয়সিংহ মহারাজার মোকান হইতে স্বকীয় ধর্ম্মে পরওয়ানা লইয়া গৌড়মণ্ডলে স্বকীয় ধর্ম্ম সংস্থাপন করিতে আসিয়াছিলাম এবং শ্রীযুক্ত পাতশাহ হুকুমমত তৈলাতী লোক সঙ্গে করিয়া গৌড়মণ্ডলে সর্ব্বশুদ্ধা স্বকীয় সিদ্ধান্তের জয়পত্র লইয়া আসিয়াছিলাম মালিহাটি মোকামে তোমার নিকট স্বকীয় পরকীয় ধর্ম্মবিচার অনেক মত

করিলাম এবং শ্রীমৎ ভাগবত এবং পুরাণ এবং শ্রীশ্রী৵গোস্বামীদিগের ভক্তিশাস্ত্র লইয়া সিদ্ধান্ত মতে স্বকীয় ধর্ম্মের স্থাপন হইল না ইহাতে পরাভূত হইয়া অজয়পত্র লিখিয়া দিলাম এবং শিষ্য হইলাম। ইতি সন ১১৩৭ সাল নি বাং সন ১১৩৮ সাল মাহ বৈশাখ।

—এটি ১৭৩১ খ্রীঃ অব্দে রচিত গদ্যের দৃষ্টান্ত। যথাস্থানে বিরামচিহ্ন প্রয়োগ করলে দেখা যাবে, এটি প্রায় আধুনিক কালের সাধুভাষার মতো। অষ্টাদশ শতাব্দীতে বাংলা গদ্যে লেখা সহজিয়া ধর্ম-সংক্রান্ত অনেকগুলি বাংলা পুঁথি পাওয়া গেছে। তার ভাষা অত্যন্ত সহজ, অন্বয় স্বাভাবিক, বাগ্‌ভঙ্গিমা একালের মতো। ১৭৫০ খ্রীঃ অব্দে লেখা পুঁথি 'জ্ঞানাদি সাধনা'র ভাষাভঙ্গিমায় পুরাতন লক্ষণ প্রায় লোপ পেয়ে গেছে। বিষয়টি তত্ত্বমূলক ও দর্শনঘেঁষা, বহুস্থান নির্বস্তুক (abstract) ব্যাপারের ইঙ্গিতবহ। তখনও বাংলা গদ্যে রামমোহনের আবির্ভাব হয়নি। অথচ এভাষার গতি, ব্যবহারযোগ্যতা ও ভাবপ্রকাশের শক্তি বিস্ময়কর। দৃষ্টান্ত :

> অজ্ঞানী জীব কহেন আমার ঠাঞি পরমেশ্বর শ্রীকৃষ্ণ মিথ্যা। সাধু জিজ্ঞাসেন তুমি পূর্ব্বে শুনিয়াছিলায় পরমেশ্বরের মুখ হৈতে বেদাদি শাস্ত্র জন্মিয়াছে এবং সেই বেদাদি শাস্ত্র ধর্ম্ম-অধর্ম্ম করিয়াছে সেই বেদাদি শাস্ত্র মিথ্যা কি সত্য তাহা কহ। অজ্ঞানী জীব কহেন যখন আমার ঠাঞি পরমেশ্বর শ্রীকৃষ্ণ মিথ্যা হইয়াছেন তখন বুঝিলাম ঐ বেদাদি শাস্ত্র মিথ্যা হইয়াছে এবং বেদাদি শাস্ত্রের ধর্ম্ম-অধর্ম্ম মিথ্যা হইযাছে এবং ঐ শাস্ত্রেতেই লিখিয়াছেন যে ব্রাহ্মণাদির ধর্ম্মহ মিথ্যা এবং পিতৃমাতৃ আদিহ মিথ্যা এবং আমিহ মিথ্যা এবং আমার কথাহ মিথ্যা। এখন আপনার শ্রীমুখের কথা শুনিয়া আপনার শ্রীচরণ নিকটে আমি নিঃশব্দ হইলাম।

আমার মতে, এটি হচ্ছে সাধু গদ্যের 'দাঁড়া'। এই ভাষাই মৃত্যুঞ্জয়, রামমোহন, বিদ্যাসাগরের রচনায় কালোপযোগী রূপ ধারণ করে উনিশ শতকের চিন্তা ও রসসাহিত্যের উপযুক্ত বাহনে পরিণত হয়। যথাযথ বিরামচিহ্ন বসিয়ে দিলে এ ভাষাকে উনিশ শতকের দ্বিতীয়ার্ধের রচনা বলা যাবে। বরং বলা যেতে পারে, ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর আইনসমূহের অনুবাদ এবং মিশনারী সম্প্রদায় ও তাঁদের ছায়াতলে রচিত বাংলা গদ্য অনেক সময়েই যথার্থ বাংলা গদ্যরীতির স্বরূপ ধরতে পারেনি। পরবর্ত্তীকালে বাইবেলের অনুবাদ শুধু অবাংলা নয়, অনেক স্থলে হাস্যকর। টমাসের অনুবাদ ('সোনার মাহিনা মির্ত্তু কিন্তু খোদার দিয়া

চির প্রমাই জিজছ ক্রাইস্ট হইতে।') অতি বিকট। গোলোকনাথ শর্মার কাছে তাঁর বাংলা শেখা যে কতটুকু এগিয়েছিল তা এই অনুবাদ থেকেই মালুম হবে। কেরীর বাইবেল অনুবাদ খুব সরল ও স্বাভাবিক না হলেও এর চেয়ে সহজ। একটু দৃষ্টান্ত:

> অতএব তোমরা এই মত প্রার্থনা করহ হে আমাদের স্বর্গস্থ পিতঃ তোমার নাম পুণ্য করিয়া মানা যাউক। তোমার রাজ্য আইসুক তোমার ইচ্ছা যেমত স্বর্গেতে সেই মতে পৃথিবীতে পালিত হউক। আমারদের দিবসিক আহার এই দিবসে দেও। ও যেমত আমরা আপনারদের দায়ীর-দিগকে ক্ষমা করিতেছি সেই মত আমারদের দাওয়া সকল ক্ষমা করহ। এবং আমারদিগকে পরীক্ষায় লওয়াইও না কিন্তু মন্দ হইতে রক্ষা করহ কেননা রাজত্ব ও পরাক্রম ও গৌরব তোমার সদা সর্ব্বক্ষণে আমেন।

অনুবাদে কেরী হোঁচট খেতে খেতে চলেছেন তা বেশ বোঝা যাচ্ছে। কিন্তু এতে তাঁর বিশেষ দোষ ছিল না। ধর্মগ্রন্থের অনুবাদের ভাষা যথাসম্ভব আক্ষরিক হওয়া বাঞ্ছনীয়, তাতে অনুবাদকের স্বাধীনতা একেবারেই থাকে না। অনুবাদে বাইবেলী ঢং বজায় রাখতে গিয়ে কেরী ভুল করেছিলেন। সংস্কৃত রচনা বাংলায় হুবহু অনুবাদ করা যায়, কারণ একজন অপরের গোত্রেই জন্মগ্রহণ করেছে। কিন্তু অন্বয় ও বাক্যযোজনায় ইংরেজির সঙ্গে বাংলার কোনও প্রকার আত্মীয়তার সম্পর্ক নেই। সুতরাং বাইবেলের অনুবাদ আক্ষরিক হলে তা অতি বিসদৃশ হয়ে পড়ে, কেরীর মতো দক্ষ বাংলা লেখকও সে ত্রুটিমুক্ত নন। এখনও পর্যন্ত বাংলার পাদ্রীসম্প্রদায় এ ব্যাপারের প্রতি উদাসীন। তাঁরা যে বাংলায় বাইবেল অনুবাদ করেছেন, এখনও যা ধর্মান্তরিত বাঙালী খ্রীস্টান সমাজে প্রচলিত, তা কোনও ক্রমেই সুস্থ স্বাভাবিক বাংলা হয়ে ওঠেনি। আদালতী ও ইসলামী বাংলার মতো বাইবেলী বাংলাও বাংলা গদ্য সাহিত্যের প্রাঙ্গণে প্রবেশাধিকার পায়নি। গ্রেট ব্রিটেনে আধুনিক ইংরেজি গদ্যে বাইবেল নব কলেবর গ্রহণ করেছে। ১৬১১ খ্রীস্টাব্দে রাজা জেমসের নির্দেশে সংকলিত বাইবেলের *Authorized Version*-এর ভাষাও এই শতাব্দীতে যুগোপযোগী হয়ে উঠেছে। কিন্তু বাংলাদেশের ধর্ম্মযাজকগণ বাইবেলের বাংলা অনুবাদে এখনও শ্রীরামপুরী আদর্শ পুরো ছাড়তে পারেননি। কেরী অসাধারণ ভাষাভিজ্ঞ ছিলেন। তাঁর জীবৎকালেই তাঁর অনূদিত বাইবেলের সাত-আটটি সংস্করণ হয়েছিল। কিন্তু ভাষার বিশেষ উন্নতি হয়নি। ধর্মগ্রন্থের ভাষাকে আক্ষরিক ও অবিকল অনুবাদ করতে গিয়েই শ্রীরামপুরের 'ভ্রাতৃগণ' ভুল করেছিলেন এবং এখনও সে

ভুলের ফসল বোনা চলেছে। কেরীর বাইবেলের ভাষা থেকে, ঈশ্বর গুপ্তের ভাষায়, 'সাহেব-সাহেব গন্ধ নির্গত হয়।'

৪.

বাংলায় ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কর্মকর্তৃগণ ব্যবসাবাণিজ্য ও শাসনকার্য নির্বাহের জন্য আদালতের আইন ও শাসনসংক্রান্ত কিছু কিছু কার্যবিধি বাংলায় অনুবাদ করিয়েছিলেন। এর কিছু ফারসী আইনের তর্জমা, কিছু হিন্দু স্মৃতির অনুবাদ, কিছু-বা ইংরেজি আইনের ভাষান্তর। দেশীয় পণ্ডিতেরাও এই কাজে নিযুক্ত হয়েছিলেন। জোনাথান ডানকান কৃত ইম্পে কোডের বাংলা অনুবাদ ( ১৭৮৫ ), নীল বেঞ্জামিন এডমনস্টোনের রেগুলেশনের অনুবাদ ( ১৭৯১ ) এবং ফরস্টারের অনুবাদ ( '১৭৯৩ খ্রীস্টাব্দে শ্রীযুক্ত নবাব গবর্ণর বাহাদুরের হুজুর কৌনসেলের ১৭৯৩ সালের তাবৎ আইন। তাহা নবাব গবর্ণর বাহাদুরের হুজুর কৌনসেলের আজ্ঞাতে মুদ্রাঙ্কিত' ) নিতান্ত শাসনকার্যের সুবিধার জন্যই করা হয়েছিল। প্রয়োজনের তাডনায় স্বল্পজ্ঞ সাহেব কর্মচারীরা এই সব অনুবাদে হাত দিয়েছিলেন, অবশ্য দেশীয় পণ্ডিতদের সাহায্যও পেয়েছিলেন। কিন্তু ভাষা থেকে আড়ষ্ট ভাব ঘোচেনি এডমনস্টোনের নামে প্রচারিত আইনের অনুবাদ থেকে একটু নমুনা উদ্ধৃত হল :

> সকল ফেরকার লোককে রক্ষা করা হাকিমের কর্ত্তব্ব কর্ম্ম বিশেসত তাহাদিগে জাহারা সহজেই অত্যন্ত দুস্থ পেটার তালুকদারাম ও রায়ত লোক ও আর খেত আবাদ করণওয়ালা দিগের ভালর নিমিথ্যে রক্ষা করিবার নিমিথ্যে নবাব গবনর জানরেল বাহাদুর জথন মনাছেব বুঝেন আইন করিবেন।

—এ সমস্ত অনুবাদ দুর্বল, খঞ্জ ও অকারণে ফারসীঘেঁষা। বরং বাঙালী পণ্ডিতের অনুবাদ এর চেয়ে সরল এবং বাংলা ভাষার প্রকৃতির সঙ্গে সম্পৃক্ত। কলকাতা বিশ্ববিদ্যালয়ের বাংলা পুঁথিশালায় একজন বাঙালী পণ্ডিতের অনূদিত আইনের পুঁথি আছে ( পুঁথি সংখ্যা ৪০৫২, ১৭৮৯ সালে অনূদিত )। সম্প্রতি সেটি ডক্টর অরুণকুমার মুখোপাধ্যায়ের সম্পাদনায় প্রকাশিত হতে চলেছে। তার থেকে একটু দৃষ্টান্ত দেওয়া যাক :

> সকল জেলার কালেক্টর সাহেবেরা আপনার দিগের কার্য্য চলনের রোজনামা অর্থাৎ প্রতিদিনের বিবরণ ইঙ্গরাজি কিম্বা পারসি অথবা বাঙ্গালা ভাসায় লিখাইয়া আপনারদিগের স্থানে রাখিবেন এবং জে সময় জে ব্যাপার করেন

তাহা তৎখনাতেই সেই রোজনামায় লেখাইয়া তাহাতে আপন২ দস্তখত করিবেন ইতি—

ফরস্টারের কর্নওয়ালিশ কোডের অনুবাদও খুঁড়িয়ে খুঁড়িয়ে চলে—যদিও অন্বয় বন্ধন মোটামুটি বজায় আছে। যেমন :

হাকিমের উচিত জে ছোট বড সকল লোকের বিশেসতো দুস্থ ও গরিব দিগের রক্ষা নিয়ত করেন অতয়েব ঐ শ্রীযুত সকল মফশ্বলী তালুকদার ও প্রজা প্রভৃতি চাসীলোক দিগের কল্যাণ কুশলের নিমিত্ত যে কালে যে আইন করণ উচিত জানেন সেকালে তাহাই নির্দ্দিষ্ট করেন…।

বিদেশী রাজকর্মচারীর পক্ষে অল্পসময়ের মধ্যে একটি বিদেশী ভাষায় যতটুকু জ্ঞান অর্জন সম্ভব তাঁরা ততটুকুই পেরেছিলেন, তাঁদের কাছ থেকে তার বেশী আশা করা যায় না।

অষ্টাদশ শতাব্দীর মধ্যে লেখা ক্রয়-বিক্রয় পত্র, আত্মবিক্রয়-পত্র, দলিল-দস্তাবেজ—এ সবের ভাষায় কোথাও কোথাও অতিমাত্রায় আরবী-ফারসী শব্দবাহুল্য থাকলেও অন্বয়ের দিক থেকে তা এমন কিছু উদ্ভট নয়। ডঃ সুরেন্দ্র-নাথ সেন ('প্রাচীন বাঙ্গালা পত্রসঙ্কলন') এবং ডঃ পঞ্চানন মণ্ডল ('চিঠিপত্রে সমাজচিত্র') এই ধরনের যে সমস্ত চিঠি সংগ্রহ ও প্রকাশ করেছেন তার থেকে দু-একটি নমুনা দেওয়া যাচ্ছে :

১. শ্রীমুচিরাম চঙ্গ তস্য স্ত্রী শ্রীমতী তপা তস্য পুত্র শ্রীপঞ্চা চঙ্গ ও শ্রীবারু চঙ্গ ও শ্রীরঞ্জিত চঙ্গ কন্যা শ্রীমতী কালিন্দিবালা আপ্ত বিক্রয় পত্রমিদং কার্যাঞ্চাগে আমরা সপরিবারে অন্নরিণ উপহতি ক্রেমে নগদ মূল্য তোমার স্থানে ১১ এগার রূপাইয়া স্বইচ্ছা পূর্ব্বক আপ্তবিক্রয় হইলাম তোমার পুত্র পৌত্র আদি ক্রেমে আমার পুত্র পৌত্র আদি ক্রেমে গোলামি করিব এহি করারে আপ্তবিক্রয় পত্র দিলাম ইতি সন ১১৩৪ চৌত্রিশ তেরিখ ১৬ ফাল্গুন

২. শ্রীলালা গুরুদাস রায় অওলাদে শ্রীযুত মহারাজ নন্দকুমার রায় ইবনে পদ্মনাভ রায় সচ্চরিত্রেষু লিখিতং শ্রীচারু বেওয়া অওলাদে তীতু গোপ ইবনে গঙ্গারাম গোপ বন্দা আটীবি পত্র মিদং সন ১১৭৭ এগার শত সাতাত্তরি অব্দে লিখনং কার্য্যঞ্চ আগে অকালে অন্নাভাবে মরি মহাশয়ের নিকট আত্ম বিক্রয় হইলাম ভরণ পোষণ করিয়া দাস্থে দাখিল করিবেন একরার বিকাইলাম ইহাতে পলাইয়া যাই ধরিয়া আনিয়া শাস্তি করিবেন এতদর্থে বান্দা

আটাবি পত্র দিলাম ইতি সন সদর বতারিখ ৫ জমা দিলৌন মোতাবেক ১৪ই ভাদ্র।

৩. যে ওয়াল সাহেব জবরদস্তী করিয়া তাতিলোককে কাপড় বুনিতে দেয় না মুচলেকা লইয়াছেন সেওয়ায় ইঙ্গরেজের কোম্পানি আর কোন মহাজনের কাপড় বুনিতে পারিবে না ইহাতে তাতী লোক আমাদের কাপড় বুনিতে রাজী জদি ছাপীয়া আমারদিগের কাপড় কেহ বোনে তাহা ছেনাইয়া লন এবং মারপিট করেন ইহাতে আমারদিগের কল বন্ধ হইয়াছে—জাহাতে কাজ চলে এমন তদারক করিতে হুকুম হয়···

৪. সেবক শ্রীদেবনাথ মিত্রস্য প্রণামা সতকোটী নিবেদনঞ্চ। আগে মহাসএর শ্রীচরণ শুভানুধ্যানে এ নফরের সমস্ত মঙ্গল পরে মহাশএর স্বরির গতিক ভাল আছেন স্বুনিঞা প্রাণ পাইলাম ১৭ ভাদ্র গ্রহনে একটি সিব স্থাপন বাটীতে করিব বাসনা করিয়া বাটী জাইব মহাশয় অধিষ্ঠান হইলেই কৃয়াটী হয় অতেব নিবেদন অনুগ্রহ করিয়া অশ্বপাডায় বাটী একবার আগমন হইবেক···।

এখানে যেসমস্ত চিঠিপত্র, দলিল-দস্তাবেজ, চুক্তিপত্র উল্লেখ করা হয়েছে তার ভাষায় লেখকের মনোভাব সহজেই প্রকাশিত হতে পেরেছে তাতে সন্দেহ নেই। আরবী-ফারসী শব্দের কিছু বাহুল্য, ভুল বানান, বিরামচিহ্নের অনুপস্থিত প্রভৃতি ছোটখাটো ত্রুটি থাকলেও বোধগম্যতা ও স্বাভাবিকতার দিক থেকে এ ভাষা আধুনিক গদ্যেরই পূর্বপুরুষ। তবে সূক্ষ্মতর সাহিত্যরূপ এর কোথাও নেই, তার সুযোগও ছিল না। নিতান্ত প্রয়োজনের তাড়নায় পেশাদারী লেখকদের দিয়ে লিখিয়ে-নেওয়া এই সমস্ত চিঠিপত্র ও দলিলে ভাবপ্রকাশক্ষম ভাষা সৃষ্টি হতে পেরেছে কিনা এইটুকুই দেখা প্রয়োজন। সে দিক থেকে দেখলে এ ভাষাকে নিন্দা করা যাবে না। এর অন্বয়বন্ধন ঠিক আছে, এই রীতি তিন-চার শ' বছর আগে থেকেই চলে আসছিল। অথচ যাকে সাহিত্যের গদ্য বলে, অর্থাৎ যাতে কল্পনার খেলা, ভাষা ও শব্দযোজনায় সুর ও ঝংকার সৃষ্টি হয়, অল্পস্বল্প চিত্রকল্পের ব্যবহার এবং পরিচ্ছন্ন বর্ণনারীতি লক্ষ্য করা যায়, তা উনিশ শতকের পূর্বে বাংলা গদ্যে দেখা যায়নি। কারণ তখনও ছন্দই ছিল সাহিত্যের ভাষা, আর গদ্য ছিল কাজের ভাষা, আটপৌরে, কাটাছাঁটা। কিন্তু এই যুগে রচিত বলে যে অংশটুকু ডক্টর সুনীতিকুমার চট্টোপাধ্যায় ব্রিটিশ মিউজিয়ম থেকে উদ্ধার করেছেন ('৺মহারাজ বিক্রমাদিত্য চরিত্র', সাহিত্য পরিষৎ পত্রিকায় প্রকাশিত

'ব্রিটিশ মিউজিয়মের কাগজপত্র', ১৩২৯ সাল ), তার মধ্যে যৎকিঞ্চিৎ সাহিত্যের রস পাওয়া যায়। যেমন:

> সাং অবন্তিকে মোং ভোজপুর শ্রীযুত ভোজরাজা তাহার কন্যা নাম শ্রীমতি মৌনাবতি সোড়ষ বরিষ্যা বড সুন্দরি মুখ চন্দ্র তুল্য কেশ মেঘের রঙ্গ চক্ষু আকর্ন্ন পর্য্যন্ত যুগ্ম্য ভ্রূর ধনুকের ন্যেয়ায় রক্তিম বর্ন্ন হস্ত পদ্মের মৃণাল স্তন দাড়িম্বফল রূপলাবণ্য বিদ্যুৎছটা তার তুলনা আর নাঞী এমন সুন্দরি সে কন্যার বিবাহ হয় নাঞী। কন্যা পন করিয়াছে রাত্রের মধ্যে জে কথা কহাইতে পারিবেক তাহাকে আমি বিভা করিব।

—এখানে ব্যাকরণ ও বানানের নানা ত্রুটি থাকলেও এর অঙ্গে কিছু লাবণ্য সঞ্চারিত হয়েছে তা সতর্ক পাঠকের চোখে পড়বে। ছত্রগুলির অজ্ঞাতনামা লেখক শুধু গল্প জমাতে চেয়েছেন, তাই এ ভাষায় বিবৃতির অতিরিক্ত রূপনির্মিতির ব্যঞ্জনা ইঙ্গিতে ফুটে উঠেছে। এ রকম দৃষ্টান্ত মাত্র একটিই পাওয়া গেছে।

শিবরতন মিত্র তাঁর সংকলনে ( *Types of Early Bengali Prose* ) কথকতার পুঁথি থেকে যে দুটি উল্লেখ করেছেন, তার রচনাকাল জানা যায় না। এ ভাষায় সংস্কৃত বাগ্‌ভঙ্গিমা ও কলাকৌশলের কিছু দৌরাত্ম্য আছে কিন্তু কথকতার উৎকট আতিশয্য থাকলেও অন্বয়বন্ধন বেশ ঘনত্ব লাভ করেছে। একটু দৃষ্টান্ত:

> পুণ্যবান দানবান জ্ঞানবান ধনবান কলাবান কুলবান শিলবান কালবান বলবান রূপবান কৃপাবান কলাপবান ক্রিয়াবান মায়াবান ভোগবান ভগবান যোগবান লক্ষ্মিবান বিদ্যাবান সত্যবান দয়াবান এবম্ভূত রাজার প্রতাপে সপ্ত সাগর পর্য্যন্ত আন্দোলয়মান অতি চমৎকৃত গড়ে পরিপূর্ণ রঙ্গধূলি অঙ্গে লেপনকে করে বাহু আস্ফালনেতে পর্ব্বত সকল চূর্ণায়মান করিতেছেন। পশ্চাতে ঢালি সকলেতে লম্ফ ঝম্ফ খড়্গাবলম্বন পূর্ব্বক মাম্মার শব্দ উচ্চারণ করে গগনকে করিতেছেন ও খড়্গি চর্ম্মি রক্ষি রথী শূলি ত্রিশূলি ধারি পুরবর্ত্তী নানা অস্ত্র ধারণকে করে অন্য সকল গমন করিতেছেন।

কথকতায় সাধারণতঃ যে ধরনের বাক্যবিন্যাস ও শব্দগ্রন্থন প্রয়োজন এখানে তার চূড়ান্ত করা হয়েছে যার কিছু কিছু একালের পাঠকের কাছে বিরক্তিজনক মনে হবে। এর ভাষা বিন্যাস ও শব্দযোজনায় কিছু অনভ্যস্ততা আছে। তবু এই দৃষ্টান্ত থেকে মনে হচ্ছে বাংলা গদ্যের ক্লাসিক ছাঁদটি কথকঠাকুরদের

বর্ণনায় প্রথম ব্যবহৃত হয়েছিল। এই রীতি 'রাজাবলি' ও 'প্রবোধচন্দ্রিকা'য় মৃত্যুঞ্জয় অপেক্ষাকৃত দক্ষতার সঙ্গে ব্যবহার করেছিলেন, যদিও তাঁরও অনেক মুদ্রাদোষ ছিল।

এখানে সপ্তদশ-অষ্টাদশ শতাব্দীর গদ্যের যৎসামান্য নমুনা দেওয়া গেল। কিন্তু অষ্টাদশ শতাব্দীর আর এক ধরনের গদ্যের আলোচনা এখনও বাকি আছে। একে রোমান ক্যাথলিক পাদ্রীদের গদ্য-চর্চা বলা যেতে পারে। আমরা এই সংকলনের গোড়াতে দোম আন্তোনিও দো রোজারিও রচিত 'ব্রাহ্মণ রোমান ক্যাথলিক সংবাদ' এবং মানোএল দা আস্‌সুম্পসাঁও রচিত 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' (*Crepar Xaxtrer Arth, Bhed*) থেকে অনেকটা দৃষ্টান্ত দিয়েছি। পাঠকগণ তা থেকেই পর্তুগীজ বাংলা গদ্যের স্বরূপ বুঝতে পারবেন। তাই এখানে আমরা সে বিষয়ে বিস্তারিত আলোচনা করব না। কিন্তু এখানে এই সম্পর্কে আরও কিছু জ্ঞাতব্য তথ্য আছে যা আমাদের জানা উচিত।

৫.

আমরা ষোড়শ শতাব্দী থেকে অষ্টাদশ শতাব্দীর মধ্যে রচিত কিছু কিছু গদ্যের নমুনা উল্লেখ করে একটি কথাই বোঝাতে চেষ্টা করেছি যে, ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠার দু'শ বছর আগে থেকে বাঙালীসমাজে গদ্যরীতির প্রচলন ছিল, তবে তা ছিল কাজকর্মের ভাষা, কিন্তু পরিচ্ছন্ন ও স্বাভাবিক। কোন শিল্পী বা রসিক লেখকের হাতে পড়লে কাজের ভাষাই শিল্পের ভাষা হয়ে উঠতে পারত। কিন্তু সেকালের রেওয়াজ মতো ছন্দই ছিল সাহিত্যের একমাত্র ভাষা, সেইজন্য সাহিত্যযশঃপ্রার্থী কোন লেখক গদ্যরীতিতে সাহিত্য সৃষ্টির প্রয়োজন বোধ করেননি। তাই এই দু'শ বছরের মধ্যে বৈষ্ণবদের লেখা কড়চা জাতীয় দু-একখানি পুঁথি, তীর্থ পরিক্রমা ও সংস্কৃত শাস্ত্রাদির যৎকিঞ্চিৎ অনুবাদ পাওয়া গেলেও বড়োমাপের কোন গ্রন্থ এ যুগে রচিত হয়েছিল বলে মনে হয় না। কিন্তু অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়-তৃতীয় দশক থেকে পর্তুগীজ রোমান ক্যাথলিক পাদ্রীগণ খ্রীস্টান ধর্মপ্রচার ও ধর্মান্তরীকরণের অভিপ্রায়ে অত্যন্ত পরিশ্রমের দ্বারা বাংলা গদ্য আয়ত্ত করেন এবং এই বাংলা গদ্যে প্রচারপুস্তিকা, প্রার্থনাপুস্তক ও ব্যাকরণ-অভিধান সংকলন করে পর্তুগীজ ধর্মযাজকদের বাংলা ভাষা শিখবার পথ সহজ করে দেন।

ইতিহাসে দেখা যাচ্ছে, ষোড়শ শতাব্দীর গোড়া থেকেই কোন কোন পর্তুগীজ বণিক বাংলাদেশে আসতে আরম্ভ করেছিলেন। জন সিলভেইরা নামে

একজন পর্তুগীজ ১৫১৭ খ্রীঃ অব্দে সর্বপ্রথম বাংলাদেশে পদার্পণ করেন এবং এদেশের উৎপন্ন বাণিজ্যদ্রব্য, ভাষা ও আচারপদ্ধতি সম্বন্ধে ওপর-ওপর জ্ঞান সংগ্রহ করেন। ফাদার মার্কস আন্তোনিও সান্তচি নামে এক পর্তুগীজ পাদ্রী ১৬৮৩ খ্রীস্টাব্দে গোয়া থেকে লিখেছিলেন, বাংলাদেশের ফাদারগণ এই সময়ের মধ্যে উত্তমরূপে বাংলা ভাষা শিক্ষা করে ছিলেন, বাংলা অভিধান সংকলন, ব্যাকরণ রচনা প্রার্থনাপুস্তক ও খ্রীস্টান ধর্মতত্ত্ব সম্পর্কে (*Doutrina Christa*) বাংলা ভাষায় ছোট ছোট পুস্তিকাও লিখেছিলেন। কিন্তু এ সব পুস্তক-পুস্তিকার কোন সন্ধান পাওয়া যায়নি। ষোড়শ শতাব্দীর একেবারে শেষভাগে ফারনান্দেজ এবং দোমিনিক-দে-সুজা নামে দু'জন পর্তুগীজ পাদ্রী রোমান ক্যাথলিক খ্রীস্টানধর্মের মূলতত্ত্ব ব্যাখ্যা প্রসঙ্গে ছোট ছোট প্রশ্নোত্তরমূলক পুস্তিকা রচনা করেছিলেন। এর কোনোখানিই মুদ্রিত হয়নি, সম্ভবতঃ পাণ্ডুলিপির আকারেই এগুলি নষ্ট হয়ে গিয়েছিল। ১৭২৩ খ্রীঃ অব্দে ফাদার বারবিয়ার ধর্মতত্ত্ব-সংক্রান্ত প্রশ্নোত্তর মূলক বাংলা পুস্তিকা লিখেছিলেন, কিন্তু তারও কোন সন্ধান পাওয়া যায় না। 'ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ'-এর সম্পাদক ডক্টর সুরেন্দ্রনাথ সেন বলেছেন যে, ১৫৯৯ থেকে ১৭৩৫ খ্রীঃ অব্দের মধ্যে পর্তুগীজ রোমানক্যাথলিক পাদ্রীরা এই ধরনের অনেক বাংলা পুস্তিকা রচনা করেছিলেন। অবশ্য এর প্রায় কোনোখানিই ছাপা হয়নি, এবং পাণ্ডুলিপিগুলি বিনষ্ট হয়ে গেছে। বাংলা গদ্যসাহিত্যের ইতিহাসের সৌভাগ্য যে এই সম্প্রদায়ের দু'খানি প্রচারপুস্তিকা ('ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ' এবং 'কৃপার শাস্ত্রের অর্থভেদ') এবং একখানি শব্দতালিকা ও ব্যাকরণ ('*Vocabulario em Idioma. E Portuguez*') বিনাশের হাত থেকে রক্ষা পেয়েছে। এই সংকলনের প্রথমেই আমরা এই দুটি প্রচারপুস্তিকার পুনর্মুদ্রণ প্রকাশ করেছি।

প্রাপ্ত উপকরণ এবং অন্যান্য প্রদেশে পর্তুগীজ শাসনের ইতিহাস আলোচনা করলে দেখা যাবে, ভারতের উপকূলভাগে শাসন ও বাণিজ্যকেন্দ্র স্থাপন করেই পর্তুগীজ বণিকেরা নিশ্চেষ্ট ছিলেন না, 'জেন্টু'-দের 'সিদ্ধিমাতা ধর্মঘরে' নিয়ে যাবার জন্য তাঁরা প্রভূত চেষ্টা করেছেন—অবশ্য পাদ্রিদের সহায়তায়। এই সময় থেকেই ধর্মান্তরীকরণ চলেছে, ফলে বর্ণসংকর সমাজ সৃষ্টি হয়েছে। কিন্তু তাদের ভারতীয় সমাজ গ্রহণ করেনি, তারা 'মেটে ফিরিঙ্গী' নাম নিয়ে বৃহৎ ভারতীয় সমাজের একপ্রান্তে স্বতন্ত্রভাবে অবস্থান করেছে। কিছু কিছু শব্দ, আমোদ-প্রমোদের দু-চারটি উপকরণ, তৈজসপত্রাদি ভিন্ন তারা ভারতীয় সংস্কৃতিতে বিশেষ কোন সাংস্কৃতিক উপাদান সৃষ্টি করেনি। গোয়া ভিন্ন ভারতের অন্য কোন

অঞ্চলে তাদের প্রচারকেন্দ্র দৃঢ়ত্ব ও স্থায়িত্ব লাভ করেনি। কিন্তু পর্তুগীজ পাদ্রীগণ এদেশের লোকজনের সঙ্গে মিশে গিয়ে ধর্মপ্রচারের সুব্যবস্থা করেছিলেন, ইংরেজ মিশনারীদের মতো শাসকের ঔপনিবেশিক ঔদ্ধত্য বশতঃ দূরে দূরে অবস্থান করেননি। পর্তুগীজ পাদ্রীগণ কানাড়ী ভাষায় সর্বপ্রথম অভিজ্ঞতা লাভ করেন এবং সপ্তদশ শতাব্দী থেকেই কানাড়ী গদ্যে প্রচারপুস্তিকা লিখতে শুরু করেন, ব্যাকরণ ও অভিধান সংকলনেও তাঁদের দান স্বীকৃতির যোগ্য। ১৬৭৪ খ্রীঃ অব্দের মধ্যে এই পাদ্রীগণ কানাড়ী ভাষায় অন্যূন পঞ্চাশখানি গ্রন্থ রচনা করেন, তার কিছু কিছু ছাপাও হয়েছিল, তার মধ্যে অনেকগুলি গদ্য পুস্তিকা ছিল। গোয়া দেশীয় ভাষাশিক্ষা ও প্রচারপুস্তিকা রচনার কেন্দ্রে পরিণত হয়েছিল। ইতালীয় ধর্মযাজক ফাদার লিয়োনার্দো সিন্নোমা সর্বপ্রথম কানাড়ী ভাষার ব্যাকরণ ও অভিধান রচনা করেন। উইলিয়ম কেরীও শ্রীরামপুর মিশন থেকে ১৮১৭ খ্রীঃ অব্দে 'A Grammar of the Karnataka Language' রচনা করেছিলেন। তামিল গদ্যগ্রন্থ রচনায় পর্তুগীজ পাদ্রীদের ও রোমানক্যাথলিক ধর্মযাজকদের সহযোগিতা লক্ষ্য করা যাবে। ১৫৭৯ খ্রীঃ অব্দে থেকেই মিশনারী সম্প্রদায় তামিল গদ্যে প্রচারপুস্তিকা রচনা ও মুদ্রিত করতে আরম্ভ করেন। কোন কোন চতুর পাদ্রী হিন্দুসমাজের সহানুভূতি লাভের জন্য হিন্দু সন্ন্যাসীর বেশ এবং নাম গ্রহণ করে প্রচারকর্মে নেমেছিলেন। সপ্তদশ শতাব্দীতে রোবার্টো দ্য নোবিলি নামে এক ইতালীয় ধর্মযাজক মাদুরায় খ্রীস্টানধর্মের কেন্দ্র স্থাপন করেন এবং 'তত্ত্ববোধস্বামী' নাম নিয়ে হিন্দু সন্ন্যাসীর গেরুয়া আলখাল্লা অঙ্গে ধারণ করে হিন্দুদের মধ্যে রোমানক্যাথলিক খ্রীস্টানধর্ম প্রচার শুরু করে দেন। জাইগেনবার্গ নামে আর একজন জর্মান মিশনারী ১৭০৬ খ্রীঃ অব্দে ট্রাংকোবারে মিশন স্থাপন করে তামিল ভাষার প্রাথমিক ব্যাকরণ রচনা করেন এবং তামিল গদ্যে বাইবেলের কিয়দংশ অনুবাদ করেন। কনস্ট্যান্টিনিয়াম বেস্‌চি নামে আর এক ইতালীয় ধর্মযাজক 'বিরাম মুনিবর' নাম নিয়ে হিন্দু সন্ন্যাসীর বেশে তামিলভাষী অঞ্চল পরিভ্রমণ করেন, তামিলে বহু গদ্য পুস্তিকাও রচনা করেন। ফাদার স্টিভেন্‌স্ নামে এক ইংরেজ মিশনারী পর্তুগীজ পাদ্রীদের আদর্শে উদ্বুদ্ধ হয়ে তামিল ভাষা শিক্ষা করেন এবং 'তেম্ববাণী' (বাইবেলের আখ্যান) এবং 'অবিবেকপূর্ণ-গুরুকথাই', 'তোন্নাল-বিলক্কম্' প্রভৃতি অনেক পুস্তক-পুস্তিকা রচনা করেন—সবই তামিল গদ্যে। বাংলাদেশেও এই রীতি অবলম্বিত হয়েছিল। অনেক পর্তুগীজ পাদ্রী দেশীয় সমাজে রোমান-ক্যাথলিক খ্রীস্টানধর্ম প্রচারের উদ্দেশ্যে বাংলাগদ্যে ছোট ছোট প্রচারপুস্তিকা

লিখেছিলেন, দেশীয় লোকদের ভাষা বুঝবার জন্য ব্যাকরণ ও অভিধান সংকলন করেছিলেন। অবশ্য তার প্রায় সবগুলির শুধু নাম পাওয়া যায়, তাদের সম্বন্ধে আর কিছু জানা যায় না।

আমাদের এই সংকলনের প্রথমে মুদ্রিত দু'টি রচনা সম্বন্ধে দু-এক কথা বলা যেতে পারে। প্রথমটি হচ্ছে দোম আন্তোনিও দো রোজারিও রচিত 'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ'। লেখক সম্বন্ধে দু-একটি তথ্য প্রবেশকে দিয়েছি, আরও দু-এক কথা বলা যাক। এই বিতর্কপুস্তিকা ১৭২৬ খ্রীঃ অব্দের পূর্বে রচিত হয়েছিল বলে অনুমান করা হয়। আম্বোসিয়ো নামে এক পর্তুগীজ পাদ্রী তাঁর বিবরণীতে বলেছেন, ১৭২৬ খ্রীঃ অব্দে ঢাকার গির্জায় ( শব্দটি পর্তুগীজ 'egreja' শব্দ থেকে উৎপন্ন ) তিনি আন্তোনিওর উক্ত গ্রন্থখানির পুঁথি দেখেছিলেন ; পুঁথিটি বাংলায় লেখা, তার সঙ্গে পর্তুগীজ অনুবাদও ছিল। এই প্রমাণের বলে সিদ্ধান্ত করা যেতে পারে যে, দোম আন্তোনিওর ঐ পুস্তিকা ১৭২৬ খ্রীঃ অব্দে বা তার পূর্বে রচিত হয়েছিল। গ্রন্থটিকে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে প্রকাশের সময় ( ১৯৩৮ ) সম্পাদক ডক্টর সুরেন্দ্রনাথ সেন এর নাম দেন 'ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ'। এই নামেই এ গ্রন্থ পরিচিত হয়েছে। ঐ পুঁথি বা তার কোন নকল পর্তুগালের অ্যাভোরা শহরের গ্রন্থাগারে পাণ্ডুলিপির আকারেই রয়ে গেছে—যার থেকে ডক্টর সেন নকল করে আনেন। অ্যাভোরার পুঁথির নামপৃষ্ঠায় কোন নাম নেই, শুধু বিষয়বস্তুর বর্ণনা আছে 'Argumento e Disputa sobre a Ley entre hu Christao, ou Chatholo Romo, e hu bramene ou Me dos genitos, em q se mostra na lingua benga a falside da seita dos genitos, e a verdade infalivel da nossa Sta Fee Catholica em q so ha O camo da salvaceao eo Conhe da verdadra Ley de Do.' এর তাৎপর্য মোটামুটি এই—'জনৈক খ্রীস্টান অথবা রোমান ক্যাথলিক, ব্রাহ্মণ বা হিন্দুদের মধ্যে শাস্ত্রসম্পর্কীয় তর্ক ও বিচার, তাহাতে বঙ্গভাষায় হিন্দুধর্মের অসারতা ও আমাদের পবিত্র ক্যাথলিক ধর্মের অভ্রান্ত সত্য প্রতিপন্ন হইয়াছে। একমাত্র এই ধর্মেই মুক্তির পথ ও ভগবানের প্রকৃত বিধানের সন্ধান আছে।'[১] পুস্তিকাটির কোন বাংলা আখ্যা না থাকলেও নাম বর্ণনা থেকে গ্রন্থের বিষয়বস্তু স্পষ্ট বোঝা যায়। দোম আন্তোনিও নিজে বাঙালী ছিলেন, বাল্যকাল পর্যন্ত বাঙালী পরিবারেই মানুষ হয়েছিলেন। পরে খ্রীস্টানধর্মে দীক্ষিত ও খ্রীস্টানসমাজে বর্ধিত হলেও তিনি বাঙালী হিন্দুর ধর্মসংস্কার

১. ডক্টর সুরেন্দ্রনাথ সেন অনূদিত, 'ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ'-এর ভূমিকা দ্রষ্টব্য।

ও আচার-আচরণ সম্বন্ধে অনভিজ্ঞ ছিলেন না। অল্পস্বল্প সংস্কৃতও জানতেন, এই পুস্তিকায় তিনি কয়েকটি সংস্কৃত শ্লোক উদ্ধৃত করেছেন, অবশ্য তাতে প্রচুর ভুল আছে। বাংলা গদ্যের লৈখিক রূপ সম্বন্ধে তাঁর মোটামুটি ধারণা ছিল। তখনও বাংলা হরফ ছাপার অক্ষরে ওঠেনি। ভারতবর্ষে মুদ্রাযন্ত্রের প্রচলন করেন পর্তুগীজ শাসকগণ। সম্ভবতঃ ষোড়শ শতাব্দীর প্রথম দিকে তাঁরা গোয়াতে পর্তুগীজ ভাষায় মুদ্রাযন্ত্র স্থাপন করেন, এটাই ভারতে প্রতিষ্ঠিত প্রথম মুদ্রাযন্ত্র। গোয়াতে ১৫৫৭ খ্রীঃ অব্দে মুদ্রিত (পর্তুগীজ ভাষায়) খ্রীস্টমহিমাবিষয়ক পুস্তিকাটিকেই কেউ কেউ ভারতে মুদ্রিত প্রথম গ্রন্থ বলতে চান, অবশ্য পর্তুগীজ ভাষায়। ১৬৯২ খ্রীঃ অব্দে মুদ্রিত একখানি পর্তুগীজ গ্রন্থে সর্বপ্রথম বাংলা অক্ষরের প্রতিরূপ মুদ্রিত হয়। বইটির নাম খুব জাঁকালো রকমের—'Observations Physiques et Mathematiques pour servier a l' historie naturelle, et a la perfection de l' Astronomie et de la geographie'। এর পর ১৭২৫ খ্রীঃ অব্দে লাতিন ভাষায় রচিত *Aurenk Szeb* (অর্থাৎ ঔরঙ্গজেব) গ্রন্থে বাংলা গণিতের সংখ্যা এবং স্বর ও ব্যঞ্জনবর্ণের হাতে লেখা হরফের প্রতিরূপ মুদ্রিত হয়েছিল। এর অল্প পরে ১৭৪৮ খ্রীঃ অব্দে জর্মান ভাষায় মুদ্রিত প্রাচ্য ও পাশ্চাত্ত্য ভাষাশিক্ষাবিষয়ক পুস্তিকায় ('Orientalischer und Occidentalischer Suprachmeister') ঐ হরফগুলি পুনর্মুদ্রিত হয়। ১৭৪৩ খ্রীঃ অব্দে হল্যাণ্ড থেকে লাতিন ভাষায় মুদ্রিত *Dissertations Selctae*-তে বাংলা ও নাগরী বর্ণমালার প্রতিলিপি পাওয়া যাবে। এই সমস্ত হরফের আকার উনিশ শতকের বাংলা মুদ্রিত অক্ষরের মতো সুগঠিত ও সুদৃশ্য নয়, বাঙালী পণ্ডিতের হাতের লেখা থেকে এগুলি নকল করা হয়েছিল, তাই এতে হস্তলিপির ছাঁদই অনুসৃত হয়েছে। ১৭৭৬ খ্রীঃ অব্দে হ্যালহেড-অনূদিত *A Code of Gentoo Law*, গ্রন্থে বাংলা ও নাগরী বর্ণমালা ছাপা হয়েছিল, এতেও হস্তলিপির হরফই অনুসৃত হয়েছে। এমন কি ১৭৭৮ খ্রীঃ অব্দে মুদ্রিত হ্যালহেডের *The Grammar of the Bengal Language* এবং ১৭৯৩ খ্রীঃ অব্দে প্রকাশিত আপজোনের 'ইংরাজি ও বাঙ্গালি বোকাবিলরি'-র বাংলা হরফও সুগঠিত হতে পারেনি, যদিও চার্লস্ উইলকিন্স্-এর নির্দেশে বাঙালী পঞ্চানন কর্মকার ধাতুতে এক সেট বাংলা অক্ষর ঢালাই করেছিলেন। অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয়ার্ধে অ্যাণ্ড্রুস নামে একজন বিদেশী হুগলীতে সর্বপ্রথম মুদ্রাযন্ত্র স্থাপন করেন, এখান থেকেই হ্যালহেডের ব্যাকরণ মুদ্রিত হয়েছিল। কিন্তু অষ্টাদশ শতাব্দীর প্রথমার্ধে বাংলাদেশে কোনো মুদ্রাযন্ত্রই ছিল না, তাই অষ্টাদশ

শতাব্দীর সপ্তম দশকের পূর্বে বাংলা হরফ এদেশে মুদ্রাযন্ত্রে ব্যবহৃত হয়নি। সেজন্য দোম আন্তোনিওর পুস্তিকা রোমান হরফে লিখে মুদ্রণের জন্য পর্তুগালে পাঠানো হয়েছিল। আমার অনুমান, মূল পুস্তক বাংলা হরফেই লেখা হয়েছিল, পরে পর্তুগালে পাঠাবার সময়, অথবা এদেশের পর্তুগীজ পাদ্রীদের বুঝবার সুবিধার জন্য পুস্তিকাটিকে রোমান হরফে নকল করা হয়েছিল। মানোএলের 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' রোমান হরফে ছাপা হয়েছিল, কিন্তু কোন কারণবশতঃ আন্তোনিওর গ্রন্থ মুদ্রাঙ্কিত হয়নি। অন্যদিকে দেখা যাচ্ছে যে, ১৫৭৭ খ্রীঃ অব্দেই পর্তুগীজ পাদ্রীগণ মালায়ালী অক্ষর নির্মাণ করে তাতে নানা পুস্তক-পুস্তিকা মুদ্রিত করেছিলেন। বাংলাদেশের পর্তুগীজ পাদ্রীরা চেষ্টা করলে এখানেও মুদ্রাযন্ত্র স্থাপন করে বাংলা হরফ ঢালাই করতে পারতেন। তা হলে আমাদের বাংলা হরফের জন্য অষ্টাদশ শতাব্দীর সপ্তম দশক পর্যন্ত অপেক্ষা করতে হত না, দোম আন্তোনিওর পুস্তিকা এদেশেই বাংলা হরফে মুদ্রিত হতে পারত। সে যাই হোক, পাঠকগণ 'ব্রাহ্মণ রোমানক্যাথলিক সংবাদ' পড়লে দেখবেন, মূল গ্রন্থ (অ্যাভোরার গ্রন্থাগারের কপি) রোমান হরফে লিপ্যন্তরীকৃত বলে বাংলা শব্দের উচ্চারণ অনেক সময়ে বিপর্যস্ত হয়েছে। মানোএলের গ্রন্থেও ('কৃপার শাস্ত্রের অর্থভেদ') অনুরূপ ব্যাপার ঘটেছে। কোন কোন সময়ে অর্থবোধেও বিশেষ ব্যাঘাত হয়। দোম আন্তোনিওর রোমান হরফে লেখা পুঁথির বাংলা লিপ্যন্তরী-করণ করেছেন ঐ গ্রন্থের সম্পাদক ডক্টর সুরেন্দ্রনাথ সেন। মানোএলের গ্রন্থটি প্রথম থেকেই রোমান হরফে লেখা, অথবা বাংলা থেকে রোমান হরফে রূপান্তরিত করা হয়েছিল কিনা তা নির্ধারণ করা যায় না। আড়াই শ' বছর আগে য়ুরোপেও ধ্বনিতত্ত্বের অনুযায়ী বর্ণমালার ব্যবহার হয়নি, সুতরাং পর্তুগীজ পাদ্রীরা আন্তর্জাতিক ধ্বনিতাত্ত্বিক লিপ্যন্তরীকরণের (International phonetic transcription) রীতি-পদ্ধতির কিছুই জানতেন না। ফলে তাঁদের রোমান হরফে লেখা বানানে বাংলা শব্দের আকৃতি কোন কোন সময়ে বিলকুল বদলে গেছে। এমন কি, কোন কোন শব্দের রূপ এতদূর বদলে গেছে যে তার অর্থবোধে নানা অসুবিধা হয়।

পর্তুগীজ পাদ্রী এবং জনৈক ব্রাহ্মণের প্রশ্নোত্তরের সাহায্যে হিন্দুধর্মের অসারতা প্রতিপন্ন করা এবং খ্রীস্টান ধর্মের অভ্রান্ত মহিমা ঘোষণা করাই ছিল ধর্মান্তরিত খ্রীস্টান দোম আন্তোনিওর একমাত্র উদ্দেশ্য। সেজন্য তিনি সহজিয়া বৈষ্ণবদের প্রশ্নোত্তরমূলক কড়চা ধরনের রীতি গ্রহণ করেছিলেন। তিনি বাঙালী হিন্দু ছিলেন বলে হিন্দুধর্ম ও আচার-আচরণের আপাত ত্রুটিবিচ্যুতি সম্বন্ধে

সচেতন ছিলেন এবং সেইজন্য তাঁর আক্রমণ অনেক সময়ে অত্যন্ত তীব্র হয়েছে। তাঁর কোন কোন মন্তব্য, যা গুরু খ্রীস্টান পাদ্রীর মুখে প্রয়োগ করা হয়েছে, তার কিছু যৌক্তিকতা আছে তা স্বীকার করতে হবে। অবশ্য তিনি যে যুক্তি-বিচারের মানদণ্ডে হিন্দুধর্মকে কাটাছাঁটা করেছেন, সেই একই অস্ত্র রোমানক্যাথলিক খ্রীস্টান ধর্মের অঙ্গে প্রয়োগ করলে এ ধর্মের আখ্যান ও তত্ত্ব দুই-ই উবে যেত। সেণ্ট ম্যাথুর গসপেলের প্রথম অধ্যায়ে যে immaculate conception-এর কথা বলা হয়েছে ( সূক্ত ১৮-২০ ) তা কি সাধারণ যুক্তিবুদ্ধিমতে মেনে নেওয়া যায়? কিন্তু ধর্মের সবটাই তো আপ্তবাক্য, যুক্তির দ্বারা তার কিছুই বিচার্য নয়। ধর্মীয় একরোখামির ফলে দোম আন্তোনিও ভুলে গিয়েছিলেন যে, যুক্তি-তর্কের দ্বারা ধর্মীয় আচারানুষ্ঠানের সত্যাসত্য নির্ণীত হয় না। গুরু ও শিষ্যের উক্তি-প্রত্যুক্তি থেকে মনে হয়, ব্রাহ্মণ অতি সহজে খ্রীস্টান গুরুর কাছে মাথা পেতে দিয়েছেন এবং যুক্তি ও তর্কের লড়াইটা হয়েছে একতরফা। কলমটি ছিল রোমানক্যাথলিক খ্রীস্টান প্রচারকের হাতে। সেটি কোন ব্রাহ্মণের হাতে থাকলে গ্রন্থটি নিশ্চয় ভিন্নরূপ ধারণ করত। অর্ধশিক্ষিত ও বর্ণজ্ঞানহীন অশিক্ষিত নিম্নবর্ণের হিন্দুসমাজে খ্রীস্টানধর্ম প্রচার করতে গিয়ে পর্তুগীজ প্রচারকেরা তত্ত্বকথার খুব গভীরে প্রবেশের চেষ্টা করেননি। বোধহয় তাঁদের সে সাধ্যও ছিল না। গ্রন্থ সম্বন্ধে দোম আন্তোনিও বলেছেন, 'নাজারে বেলেমতে, স্থানে কুলে, পিতা জোসেফ ঘরে নির্মল অকুমারী জিতেন্দ্রিয় মারিয়ার গর্ভে জন্মিয়াছিলেন সম্পূর্ণো দয়ামএ ক্রেপাতে পরমো আত্মাম্ সমেতে পরমেশর। তেত্রিশ বছর পৃথিবীতে ছিলেন; উত্তম কার্যো করিয়াছিলেন; নর মুক্ত করিতে আসিয়াছিলেন। শেষ পরমো স্বর্গে শরীর সমেত গেলেন; পুনর্বার মহা প্রলএ বিচারে আসিবেন; সকোলের শরীর আর বার দিবেন; পাপ পুণ্যো অনুসারে ভোগ দিবেন অনন্তো সংক্যা।' এর বেশী গভীর কোন তত্ত্বদর্শনে তিনি প্রবেশ করেননি। মূল লক্ষ্য ছিল হিন্দুর পৌরাণিক ধর্মসংস্কার ও আচার-আনুষ্ঠানকে নস্যাৎ করা এবং খ্রীস্টান ধর্মকে একমাত্র সত্যধর্মরূপে প্রতিষ্ঠিত করা। সুতরাং হিন্দুর যে-সমস্ত পৌরাণিক কাহিনী অলৌকিক ও যুক্তিবিরোধী মনে হয়েছে, তিনি বেছে বেছে শুধু সেগুলিকেই আক্রমণ করেছেন। সে যাই হোক অষ্টাদশ শতাব্দীর দ্বিতীয় দশকে যদি এ পুস্তিকা রচিত হয়ে থাকে, তা হলে দেখা যাচ্ছে এর ভাষা, অন্বয় ও শব্দবিন্যাসে রীতিমতো ত্রুটি রয়ে গেছে—যদিও লেখক বাঙালী ধর্মান্তরিত খ্রীস্টান ছিলেন। এই সময়ে বা তারও আগে রচিত বাংলা গদ্যের যে নমুনা পাওয়া গেছে তার ভাষা-ভঙ্গিমায় কোন কোন ক্ষেত্রে অনভ্যস্ত জড়তা

থাকলেও তার মূল কাঠামো পরবর্তী কালের বাংলা গদ্যের সঙ্গে আত্মীয়তার সূত্রে জড়িত। কিন্তু পর্তুগীজ খ্রীস্টানী সংস্পর্শের জন্যই কি দোম আন্তোনিওর ভাষায় প্রায়ই নানা ধরনের খুঁত দেখা যায়? অথবা রোমান লিপ্যন্তরীকরণের ফলে মূলের জাতকুল নষ্ট হয়েছে? তবে পুরাতন বাংলা গদ্যের দৃষ্টান্ত হিসেবে এই পুস্তিকার মূল্য স্বীকার করতে হবে।

দ্বিতীয় গ্রন্থটি হচ্ছে খাঁটি পর্তুগীজ পাদ্রী মানোএল দা আস্সুম্পসাঁও প্রণীত সুপ্রসিদ্ধ 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' (*Crepar Xaxtrer Orth, Bhed*)। এটি বাংলাদেশে ১৭৩৫ খ্রীঃ অব্দে রচিত হয় এবং ১৭৪৩ খ্রীঃ অব্দে পর্তুগালের রাজধানী লিসবনে মুদ্রিত হয়। মানোএল সাহেবের এই গ্রন্থের কিয়দংশ আমাদের এই সংকলনে মুদ্রিত হয়েছে ভাষার দৃষ্টান্তের জন্য। এই পুস্তক ছাড়াও তিনি *Vocabulario em Idioma Bengalla, E Portuguez* নামে একখানি ব্যাকরণ-অভিধান লিখেছেন, এটিও 'কৃপার শাস্ত্রের অর্থভেদ'-এর সঙ্গে মুদ্রিত হয়, (১৭৪৩)। 'কৃপার শাস্ত্রের অর্থভেদ'[১]-এ 'ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ'-এর মতোই গুরু-শিষ্যের প্রশ্নোত্তরের মারফতে এই "পুথি সকলের উত্তম পুথি, শাস্ত্র সকলের উত্তম শাস্ত্র। শাস্ত্রী সকলের উত্তম শাস্ত্রী খ্রীস্তর শাস্ত্রী, কৃপার শাস্ত্র এবং কৃপার শাস্ত্রের পুথি"-তে রোমানক্যাথলিক ধর্মের নানা তত্ত্বকথা, নীতি, আখ্যান ও কৃত্যের ব্যাখ্যা করা হয়েছে। মানোএল ছিলেন পর্তুগীজভাষী বিদেশী ধর্মযাজক। সেই দিক থেকে বিচার করলে তাঁর ভাষার মারাত্মক ত্রুটি এবং অবাঙালীসুলভ প্রয়োগ ক্ষমা করা যেতে পারে।[২] স্থানে স্থানে ঢাকার ভাওয়াল অঞ্চলের ভাষার প্রভাব থাকলেও এ নমুনাটি নিতান্ত তুচ্ছ করার মতো নয়:

১. ১৮৩৬ সালে চন্দননগর সেন্ট লুই চার্চের সঙ্গে সংশ্লিষ্ট ফাদার গেরাঁ্যা নামে এক ফরাসী ধর্মযাজক এই গ্রন্থের একটি মার্জিত সংস্করণ প্রকাশ করেন। তাতে এই গ্রন্থকে তিনি 'কৃপার শাস্ত্রর অর্থবেদ' বলেছেন। মার্জিত করতে গিয়ে তিনি মূলের তিন-চতুর্থাংশ অপ্রামাণিক বলে বাদ দিয়েছেন। বলতে গেলে এটি পুনর্লিখিত সংস্করণ। নানা দিক থেকে বিচার করে সিদ্ধান্ত করা গেছে যে, গেরাঁ্যার এ গ্রন্থ এবং 'অর্থবেদ' নাম গ্রহণ করা যায় না।

২. ফাদার গেরাঁ্যা 'কৃপার শাস্ত্রের অর্থবেদ'-এর ভূমিকায় বলেছেন যে, এই গ্রন্থের বাংলা অংশ কোনো বাঙালী খ্রীস্টানের অনুবাদ। মূল গ্রন্থটি পর্তুগীজ ভাষায় লিখেছিলেন স্বয়ং মানোএল দা সাহেব। আমার মতে, গেরাঁ্যার মন্তব্য আদৌ গ্রাহ্য নয়। এটি বাঙালীর অনুবাদ হলে এতে এতো ভুল-ত্রুটি থাকত না। তা ছাড়া এ সব অভিনব মন্তব্যের উৎসই বা কি? প্রামাণিকতাই বা কতটুকু?

এক রাখোয়াল মেড়ৗর আছিল। তাহারে ভূতে বাজি দিয়া কহিল, তুই যদি আমার নফর হইতে চাহিস, আমি তোরে অনেক ধন দিবাম; রাখোয়ালে কহিল, ভাল, তোমার দাস হইব। তোমি আমারে ধন দিবা। ভূতে কহিল, তোরে আমার গোলাম হইলে, তোর উচিত নহে ধর্ম্মঘরে যাইতে। এবং সিদিক্রুশ আর কদাচিতিও করিবি না; এমত যে করে, সে আমার গোলাম: এহি আমার আজ্ঞা; তাহা পালন করিবি: এমত যদি না করিস তোমারে বহুত বহুত তাড়না দিশাম। রাখোয়ালে কহিল: যাহা আজ্ঞা কর, তাহা করিব; যদি এমত না করি তোমার যে ইচ্ছা সে হইবেক।

এ ভাষায় অবশ্যই নানা ত্রুটি আছে। কিন্তু একজন বিদেশী ধর্মপ্রচারকের লেখনী থেকে এর চেয়ে উৎকৃষ্ট রচনা আশা করা যায় কি ?

মানোএলের সাধারণ রচনা মোটামুটি ভালোই। এই প্রসঙ্গে তাঁর লেখা একটি আখ্যান উল্লেখ করি। এই গল্পে চমৎকার মানবরসের পরিচয় পাওয়া যায়। এক খ্রীস্টান পাদ্রী দুর্বুদ্ধিবশতঃ আর এক পাদ্রীকে খুন করে দেশান্তরে পালিয়ে গেল এবং ইসলাম ধর্ম গ্রহণ করে এক মুসলমান নারীকে বিবাহ করল। কালক্রমে সন্তানাদিও হল। কিন্তু একদিন রাত্রে স্বর্গীয় মেরীমাতার নির্দেশ পেয়ে সে ব্যাকুল হয়ে পড়ল। তিনি তাকে ইসলাম ধর্ম ছেড়ে অনুতাপ করে পুনরায় খ্রীস্টান ধর্মে ফিরে যেতে আদেশ দিলেন এবং নিজ মুখে পাপ স্বীকার করতে বললেন। এর ফলে সে বড়ই চিন্তিত হয়ে পড়ল। তা লক্ষ্য করে তার স্ত্রী একদিন বলল:

আজি তোমারে বড় চিন্তিত দেখি; কি চিন্তা তোমার ? কোন দুখ নি পাইলা ? সে কান্দিতে লাগিল; এবং রোদন করিয়া স্ত্রীয়ে উতোর দিল। কথায় কথায় কহিল, যত কুকার্য করিয়াছিল। এবং যাহা তাহারে ঠাকুরানী কহিলেন, তাহা কহিল। ইহা শোনিয়া স্ত্রীকে কহিল: তোমার কোন চিন্তা নাই। যাইতে চাহ যদি, চল যাও; আমি বল করিয়া তোমারে ধরিয়া রাখিব না। ধন বিস্তর আমাহদিগের আছে, যেতো চাও, তাহা নেও। এবং তিনপুত্র জন্মাইয়াছিলা। যে বড় তাহারে লইয়া যাও, দুখেসুখে তোমার সাথী হইবে।

এই আখ্যানটির করুণ বেদনা হোঁচট খাওয়া ভাষাতেই ফুটে উঠেছে।

রোমান লিপ্যন্তরীকরণের আদি দৃষ্টান্ত হিসাবে এই গ্রন্থের মূল্য বাংলা ভাষার ইতিহাসে বিশেষ স্বীকৃতি পাবে এবং উপাদান হিসেবে এর প্রয়োজনীয়তা কখনো ফুরিয়ে যাবে না। এই প্রসঙ্গে আর একটি কথা বলা প্রয়োজন। এ ভাষার নানা ত্রুটি থাকলেও এর ছাঁচটি পুরোপুরি সাধুভাষার। ঢাকা জেলার ভাওয়াল পরগনায় বসে এ গ্রন্থ রচিত কিন্তু এর বাগ্‌ভঙ্গিমায় কথ্যরীতি অবলম্বিত হয়নি। এর পূর্বে আমরা দলিল-দস্তাবেজ, চিঠিপত্র এবং অন্যান্য গদ্য-রচনার দৃষ্টান্ত দিয়েছি। তা থেকে দেখা যাবে পুরাতন বাংলা গদ্যে সর্বত্র সাধু-ভাষার রীতি অবলম্বিত হয়েছিল। বিহারের প্রান্ত থেকে আরাকানের সীমা, উত্তরের পর্বতবন্ধুর পাদদেশ থেকে উড়িষ্যার এলাকা—যেখানে বাংলা-গদ্য লেখার কাজে ব্যবহৃত হয়েছে, সেখানেই সাধুভাষা অনুসৃত হয়েছে, যদিও দু-চারটি আঞ্চলিক বা উপভাষার শব্দও আছে। পরবর্তী কালের সাহিত্য-কর্মে ব্যবহৃত চলিত ভাষা মুখের বুলির হুবহু অনুকরণও হয়নি, গৌড়-বঙ্গ-সুহ্ম-সমতটের উপভাষাও সাহিত্যের ভাষা বলে গৃহীত হয়নি। কৌতূহলের সঙ্গে লক্ষণীয় যে, মানোএলও সাধুরীতিই অবলম্বন করেছেন। ফোর্ট উইলিয়ম কলেজের গদ্যলেখকদের পূর্বেই বাংলা গদ্যের সাধুরীতি বাংলা ও বাংলার প্রান্তীয় অঞ্চলে ব্যবহৃত হত। মানোএলের মতো বিদেশীও এই সাধুভাষার কথা জানতেন এবং সেই ভাষার কাঠামোর উপর তাঁর ব্যাখ্যা ও বক্তব্য সাজিয়েছেন।

মানোএলের এই গ্রন্থ নানা দিক দিয়ে উল্লেখযোগ্য। অষ্টাদশ শতাব্দীর গোড়ার দিকে বাংলার ধর্মান্তরিত খ্রীস্টানসমাজ রোমানক্যাথলিক ধর্ম ও তার রীতিনীতি সম্বন্ধে কী জানত, কী নিয়মনির্দেশ পালন করত, তার নানা খুঁটিনাটি বর্ণনা এখানে পাওয়া যাবে। বাংলা গদ্যরীতি, শব্দভাণ্ডার, বানান, উচ্চারণ, এসব ব্যাপারের জন্যও পর্তুগীজ মিশনারীদের গদ্যগ্রন্থগুলি অত্যন্ত প্রয়োজন। কিন্তু স্থানাভাববশতঃ এই সংকলনে মানোএলের গ্রন্থের সবটা মুদ্রিত করা সম্ভব হল না। তবে যেটুকু প্রকাশ করেছি তার থেকে বাংলা গদ্যের নমুনা হিসেবে এর মূল্য বোঝা যাবে।

৬.

ইতিপূর্বে আমরা দেখেছি, কীভাবে বাংলা গদ্য ক্রমেক্রমে পুঁথি ছেড়ে মুদ্রণের যুগে এলো। ১৭৭৭-৭৮ খ্রীঃ অব্দে বাংলা হরফ মুদ্রণে ব্যবহৃত হলেও সেকালে বাংলা গদ্যের একমাত্র ব্যবহার ছিল সরকারী কাজকর্মে, আইনের অনুবাদে। উনিশ

শতকের পূর্বে তারই যৎসামান্য মুদ্রিত হয়েছিল, তখনও কোনো গদ্যগ্রন্থ রচিত হয়নি। বাঙালীসমাজে তখনও পয়ার-ত্রিপদীর যুগ অব্যাহত ছিল। গ্রন্থে গদ্য ব্যবহারের চেষ্টা প্রথম পরিলক্ষিত হল উনিশ শতকের প্রথম থেকে। এই প্রসঙ্গে আমাদের দুটি প্রতিষ্ঠানের কথা জানতে হবে, একটি শ্রীরামপুরের খ্রীস্টান মিশন, অপরটি ফোর্ট উইলিয়ম কলেজ।

সপ্তদশ শতাব্দী থেকেই বাংলাদেশে পর্তুগীজ মিশনারী সম্প্রদায় রোমান ক্যাথলিক খ্রীস্টান ধর্ম প্রচারের জন্য বিশেষভাবে চেষ্টা করেছিলেন। বাংলা গদ্যে রচনারও প্রয়াস করেছিলেন। ঠিক সেই আদর্শে উদ্বুদ্ধ হয়ে ইংরেজ প্রোটেস্ট্যান্ট মিশনারীরা বাংলাদেশে ধর্ম প্রচারের জন্য উন্মুখ হয়েছিলেন, গির্জা প্রতিষ্ঠা করেছিলেন এবং বাংলা ও অন্যান্য ভাষায় অনেক গ্রন্থ রচনা ও মুদ্রিত করেছিলেন।

পলাশীর যুদ্ধের আগে থেকেই কলকাতা শহর ধীরে ধীরে ইংরেজ বণিকের বাণিজ্যকেন্দ্রে পরিণত হতে শুরু করে। প্রোটেস্ট্যান্ট খ্রীস্টান ধর্মপ্রচারের জন্য ১৭৫৮ খ্রীঃ অব্দে লর্ড ক্লাইভ কিয়ারনাণ্ডার নামে এক প্রোটেস্ট্যান্ট পর্তুগীজ পাদ্রীকে কলকাতায় নিয়ে আসেন, ইনি বাংলা জানতেন না। এঁর সহকারী বেন্তো দে সিলভিস্তা কিছু বাংলা শিখেছিলেন এবং 'প্রশ্নোত্তরমালা' ও 'প্রার্থনামালা' নামে দু'খানা পুস্তিকা লিখেছিলেন, কিন্তু তার সন্ধান পাওয়া যায় না। বাংলাদেশে উইলিয়ম কেরীর পদার্পণের আগে কলকাতা ও তার চারপাশে খ্রীস্টানধর্ম প্রচারের বা শ্বেতাঙ্গ কর্মচারীদের মধ্যে ধর্মীয় আচারানুষ্ঠান পালনের বিশেষ কোন ব্যবস্থা ছিল না। এই প্রসঙ্গে জন টমাসের নাম উল্লেখ করা যেতে পারে এবং সুপ্রীম কোর্টের ফারসী দোভাষী উইলিয়ম চেম্বার্সও উল্লিখিত হতে পারেন। চেম্বার্সের মনটি ধর্মভাবে পূর্ণ ছিল। তিনি ফারসী ভাষায় বাইবেলের অনুবাদের চেষ্টাও করেছিলেন। কিন্তু বেশী দূর অগ্রসর হতে পারেননি। বাইবেলের ফারসী অনুবাদের দ্বারা তিনি কি মুসলমান সম্প্রদায়কে খ্রীস্টানধর্মে দীক্ষা দিতে চেয়েছিলেন? ১৭৮৩ খ্রীঃ অব্দে জন টমাস নামে জাহাজের এক ধর্মপ্রাণ ডাক্তার বাংলাদেশে উপস্থিত হন এবং কলকাতার ইংরেজ সমাজের অধঃপতিত এবং উচ্ছৃংখল অবস্থা দেখে তার প্রতিবোধকল্পে খ্রীস্টানধর্ম প্রচারে নেমে পড়েন। অতঃপর জাহাজের কাজ ত্যাগ করে (১৭৮৭) তিনি পুরোপুরি ধর্মপ্রচারের কাজে এগিয়ে আসেন। বাংলাভাষা শিক্ষা প্রসঙ্গে টমাস বাংলা সাহিত্যে সুপরিচিত রামরাম বসুর নিকট সংস্পর্শে আসেন এবং তাঁর কাছে যৎসামান্য বাংলা শিখে সেই অপরিণত ভাষাজ্ঞান নিয়েই বাইবেল অনুবাদে প্রস্তুত হন। তার যে

নমুনাটুকু এখনও বাইবেলের অনুবাদের সঙ্গে উল্লিখিত হয়ে থাকে তা অতি বিকট ও হাস্যকর। সে যাই হোক টমাস ১৭৯০ খ্রীঃ অব্দের মধ্যেই বাইবেলের ম্যাথু ও মার্কের খানিকটার বাংলা অনুবাদ শেষ করেন। কিন্তু সম্পূর্ণ বাইবেল অনুবাদ করেননি. যেটুকু অনুবাদ করেছিলেন তাও মুদ্রিত করতে পারেননি।

অতঃপর ইংলণ্ডে ফিরে গিয়ে তিনি 'Baptist Society for Propagating the Gospel Amongst the Heathen' সমিতি এবং উক্ত সমিতির সঙ্গে জড়িত উইলিয়ম কেরীর সঙ্গে পরিচিত হন। তাঁরা দু'জনে পরামর্শ করে প্রাচ্যখণ্ডে, বিশেষতঃ বাংলাদেশে খ্রীস্টানধর্ম প্রচারের জন্য ১৭৯৩ খ্রীঃ অব্দে জলপথে বাংলার অভিমুখে যাত্রা করলেন এবং পাঁচ মাস পরে কলকাতায় এসে পৌঁছলেন। এর পর টমাস কেরীর সহায়তায় জীবন অতিবাহিত করেন। ক্রমে কেরীর সহকারী 'ভ্রাতৃবৃন্দ'—উইলিয়ম ওয়ার্ড, জোশুয়া মার্শম্যান, ব্রান্স্‌ডন ও গ্রাণ্ট ১৭৯৯ সালে বাংলাদেশে হাজির হন। তাঁদের সহযোগিতায় ও কেরীর নেতৃত্বে দিনেমার উপনিবেশ শ্রীরামপুরে ১৮০০ খ্রীঃ অব্দের ১০ জানুয়ারি ব্যাপটিস্ট মিশন প্রতিষ্ঠিত হল। কলকাতায় না হয়ে শ্রীরামপুরে মিশন প্রতিষ্ঠিত হওয়ার কারণ, ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কর্মচারীদের প্রবল বিরোধিতা। পান-ভোজন ও অন্যান্য আনুষঙ্গিক আমোদ-প্রমোদে মত্ত ইংরেজ কর্মচারীরা ছুঁই-ছুঁই বাতিকগ্রস্ত ধর্মযাজকদের পছন্দ করতেন না। ভয় ছিল, পাছে এই সব পিটপিটে স্বভাবের পাদ্রীরা এঁদের চরিত্র ও কীর্তিকলাপ 'হোম'-এ ফাঁস করে দেয়।

নানা স্থান ঘুরে কেরী অবশেষে শ্রীরামপুরে স্থিতিলাভ করলেন। এই মিশনে একটা ছোটখাটো ছাপাখানা (কলকাতায় কেনা) স্থাপন করে এই মুদ্রাযন্ত্র থেকে তাঁর সহকারীদের সহযোগিতায় নানা ভাষায় বাইবেলের অনুবাদ প্রকাশ করতে লাগলেন। তাঁরা ব্যাকরণ, অভিধান আরও নানা ধরনের দেশীয় গ্রন্থ মুদ্রিত করে এদেশের সাহিত্য ও সংস্কৃতির সঙ্গে প্রকারান্তরে জড়িত হয়ে পড়লেন —যদিও তাঁরা ছিলেন মুখ্যতঃ প্রচারক ও হিন্দুধর্মদ্বেষী। মিশন স্থাপনের কয়েক মাসের মধ্যেই তাঁরা এখানে দেশীয় বালকদের প্রাথমিক শিক্ষা দেবার জন্য একটি ছোট পাঠশালাও খুললেন। ১৮০১ সাল থেকে মিশনের মুদ্রাযন্ত্র থেকে বাইবেলের প্রথম খণ্ড নিউ টেস্টামেণ্ট একখণ্ডে এবং ওল্ড টেস্টামেণ্ট ১৮০২ থেকে ১৮০৯ সালের মধ্যে চার খণ্ডে অনূদিত ও প্রকাশিত হয়। এই মুদ্রণে তাঁরা হুগলীর পঞ্চানন কর্মকারকে বেতন দিয়ে নিযুক্ত করেছিলেন, পরে মনোহর এসে এই কাজে যোগদান করেন। মনোহর পূর্ব ভারতের যাবতীয় হরফ ধাতুতে

ঢালাই করেছিলেন। এর পর যত বাংলা গ্রন্থ মিশন থেকে মুদ্রিত হয়েছে তার হরফ মনোহরের আদর্শেই পরিকল্পিত হয়েছিল।

উক্ত ধর্মপুস্তকের অনুবাদে স্বাভাবিকভাবেই জড়তা আছে, কিন্তু বিদেশীর পক্ষে এ অনুবাদ নিতান্ত নিন্দনীয় হয়নি। যেমন:

> প্রথমে ঈশ্বর সৃজন করিলেন স্বর্গ ও পৃথিবী। পৃথিবী শূন্য ও অস্থিরাকার হইল এবং গভীরের উপরে অন্ধকার ও ঈশ্বরের আত্মা দোলায়মান হইলেন জলের উপরে। পরে ঈশ্বর বলিলেন দীপ্তি হউক তাহাতে দীপ্তি হইল তখন ঈশ্বর সে দীপ্তি বিলক্ষণ দেখিলেন। তৎপরে ঈশ্বর দীপ্তি অন্ধকার বিভিন্ন করিলেন। ঈশ্বরও দীপ্তির নাম রাখিলেন দিবস ও অন্ধকারের নাম রাত্রি। সন্ধ্যা ও প্রাতকাল হইলে হইল প্রথম দিবস।

এ অনুবাদে উদ্দেশ্য ও বিধেয়ের অন্বয়বন্ধন কিছু বিপর্যস্ত হলেও এর তাৎপর্য বাঙালীর কানে দুর্বোধ্য শোনাবে না, মূলের সঙ্গে এর বেশ মিলও আছে।[১] তবে মনে হয় এ অনুবাদে তাঁদের মুনশী রামরাম বসুর হস্তক্ষেপ ঘটেছিল। তাই বাঙালী পাঠকের কাছে এটি দুর্বোধ্য বা অ-বাংলা বলে মনে হয়নি। অবশ্য কাশী-প্রসাদ ঘোষ ১৮৩০ খ্রী: অব্দের *Literary Gazette*-এ সমসাময়িক বাংলা সাহিত্য সম্পর্কে আলোচনা করতে গিয়ে শ্রীরামপুর মিশন প্রকাশিত বাংলা গ্রন্থের ভাষা ও বিষয় সম্বন্ধে তীব্র সমালোচনা করেন। তাঁর মতে শ্রীরামপুর মিশন থেকে প্রকাশিত বাংলা গ্রন্থের ভাষা অত্যন্ত ত্রুটিজনক। কারণ তার প্রায় সমস্তই সাহেব মিশনারীদের লেখা, যাঁরা ভাসাভাসা বাংলা শিখেছিলেন। এ ভাষায় সার্থক গ্রন্থ রচনার অভিজ্ঞতা তাঁদের ছিল না। এর প্রতিবাদে ১৮৩০ খ্রী: অব্দের ফেব্রুয়ারিতে 'সমাচার দর্পণ' এর সম্পাদক মার্শম্যান প্রবন্ধ লিখে বোঝাবার চেষ্টা

১. এখানে মূলটি উদ্ধৃত হল:

**In the beginning God created the heaven and the earth.**

**2. And the earth was without form, and void, and darkness *was* upon the face of the deep. And the Spirit of God moved upon the face of the waters.**

**3. And God said, Let there be light; and there was light.**

**4. And God saw the light, that it *was* good: and God divided the light from the darkness.**

**5. And God called the light Day, and the darkness he called Night. And the evening and the morning was the first day. (*Genesis*: Chap. I)**

করেন যে, কাশীপ্রসাদের এ মন্তব্য যুক্তিসঙ্গত নয়। কিন্তু স্বীকার করতে বাধ্য হন, 'শ্রীরামপুরের মিশনারী সাহেবেরা ইহার পূর্ব্বে ধর্ম্মপুস্তক তরজমা করিয়াছিলেন কিন্তু ঐ তরজমা ইংলণ্ডীয় ভাষার রীত্যনুযায়ী হওয়াতে এতদ্দেশীয় লোকের বোধগম্য হইত না।' কথাটা ঠিক। বাংলা বা অন্যান্য প্রাদেশিক ভাষায় বাইবেল অনুবাদ হওয়ার ফলে কতজন শিক্ষিত বাঙালী হিন্দু খ্রীস্টান হয়েছিল তার কোন হিসাব-নিকাশ নেই। কিন্তু শ্রীরামপুর মিশন থেকে বাংলা ও সংস্কৃতে যে-সমস্ত পুরাতন ও দুষ্প্রাপ্য গ্রন্থ মুদ্রিত হয়েছিল, প্রথম বাংলা মাসিক ( 'দিগ্‌দর্শন'—এপ্রিল, ১৮১৮ ) এবং সাপ্তাহিক পত্রিকা ( 'সমাচার দর্পণ' —১৮১৮, ২৩ মে ) প্রকাশিত হয়েছিল, তার জন্য বাংলাদেশ কেরী ও তাঁর সহকর্মীদের কাছে চিরদিন কৃতজ্ঞ থাকবে। ইতিহাস, ভূগোল, বিজ্ঞান, চিকিৎসাশাস্ত্র প্রভৃতি নানা বাস্তব বিষয় সম্পর্কে ছোট বড়ো নানা মাপের পুস্তক-পুস্তিকা রচনা ও প্রকাশ করে এঁরা বাঙালীর মহদুপকার করেছিলেন। তাঁদের প্রকাশিত কৃত্তিবাসী রামায়ণ ও কাশীরামের মহাভারত একদা বাঙালীর ঘরে ঘরে স্থান পেয়েছিল। ১৮৩৬ খ্রীঃ অব্দে মার্শম্যানের মৃত্যু হলে তার বৎসর খানেকের মধ্যে (১৮৩৭) এই প্রতিষ্ঠানের স্বাধীন সত্তা লোপ পেয়ে গেল, এটি লণ্ডনের ব্যাপটিস্ট মিশনের সঙ্গে যুক্ত হল—বাংলাদেশ, বিশেষতঃ বাংলা সাহিত্যের সঙ্গে এর আর কোন যোগাযোগ রইল না।

শ্রীরামপুরের মিশনারী সমাজ বাইবেল অনুবাদে সর্ব কর্ম ও প্রচেষ্টা কেন্দ্রীভূত করে আশা করেছিলেন, ত্বরায় বাঙালী হিন্দুসমাজ খ্রীস্ট ভজবে। ফলে সারা ভারতবর্ষ হীদেনের পৌত্তলিক কুধর্ম ও কদাচার ত্যাগ করে পবিত্র খ্রীস্টান ধর্ম গ্রহণ করবে। মেকলেও বোধহয় এই রকমের খোয়াব দেখেছিলেন। সে যাই হক, মিশনারীরা বিশ্বাস করতেন, 'Cost what it may, in men and money, in prayers and labours, India must be won to Christ.' কিন্তু তাঁদের পরিশ্রম ও অর্থব্যয়ের তুলনায় উদ্দেশ্য সিদ্ধ হয়েছিল নামমাত্র। তবু একটা কথা স্বীকার্য যে, ভারতবর্ষ দলে দলে খ্রীস্টান না হলেও একটি কারণে এঁদের প্রতি শ্রদ্ধা প্রকাশ করে আসছে। এঁরা দেশীয় ভাষায় হরফ ঢালাই ও গ্রন্থ পুনর্মুদ্রণের ব্যবস্থা করে যে নিষ্ঠার পরিচয় দিয়েছেন, তার পিছনে ধর্মান্তরীকরণের গূঢ় উদ্দেশ্য থাকলেও তার দ্বারা শুধু বাংলা নয়, সারা ভারতবর্ষই উপকৃত হয়েছে।

৭.

এই প্রসঙ্গে ফোর্ট উইলিয়ম কলেজের কথা বিশেষভাবে আলোচনার যোগ্য, কারণ বাংলা গদ্যের ক্রমবিকাশ, গ্রন্থ মুদ্রণ ও প্রচারের সঙ্গে এই কলেজের গভীর সম্পর্ক ছিল, এই যুগের বাংলা গদ্যের ইতিহাস আলোচনা করলেই দেখা যাবে। ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর কর্মচারীরা অর্থাৎ শ্বেতাঙ্গ সিভিলিয়ান কর্মচারীরা স্বদেশে শিক্ষা সমাপ্ত করার আগেই ভারতে পাড়ি দিত। তাদের অনেকেরই বয়স ছিল পনের থেকে আঠারোর মধ্যে। এদেশে সীমাহীন স্বাধীনতা, আর্থিক সচ্ছলতা ও তার সঙ্গে উচ্ছৃংখল জীবনভোগের উদ্দামতার ফলে তারা বছর তিনেকের মধ্যেই গ্রেট ব্রিটেনের ঐতিহ্য বেমালুম ভুলে গিয়ে ভ্রষ্টাচার যুবকে পরিণত হত; আকণ্ঠ মাতাল হয়ে, জুয়া খেলায় সর্বস্ব হারিয়ে, ঋণের জালে জড়িয়ে পড়ে এবং নারীঘটিত ব্যাপারে লিপ্ত থেকে তারা মনুষ্যত্বের নিম্নতম সোপানে নেমে যেত। গভর্নর জেনারেল লর্ড ওয়েলেস্লি এই বিষয়ে গভীরভাবে চিন্তা করে এই সিদ্ধান্তে এলেন যে, এই সমস্ত দুর্বৃত্ত তরুণদের এদেশীয় ভাষা ও সংস্কৃতিতে শিক্ষিত করে তুললে, তার সঙ্গে ইউরোপীয় জ্ঞানবিজ্ঞানের শিক্ষা দিলে এদেরও নৈতিক উপকার হবে, কোম্পানীর কাজকর্মও সুষ্ঠুভাবে চলবে। এই অভিপ্রায়ে উচ্চতর কলেজীয় শিক্ষা-ব্যবস্থার জন্য তিনি ১৮০০ খ্রীঃ অব্দের ১৮ আগস্ট তারিখে ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠা করেন, অবশ্য কাজ আরম্ভ হয়েছিল কয়েক মাস আগে, ৪ মে, ১৮০০ সালে। কলেজের প্রথম টার্ম অর্থাৎ অধ্যাপনা শুরু হয় ১৮০১ সালের ৬ ফেব্রুয়ারি। এর উদ্দেশ্য সম্বন্ধে বলা হল, 'A College is hereby founded at Fort William in Bengal for the better instruction of the Junior Civil Servants of the Company.' পরে এই কলেজ প্রাচ্য ও পাশ্চাত্ত্য শিক্ষা বিতরণের প্রধান কেন্দ্রে পরিণত হয়েছিল। এখানে ভারতীয় ভাষা শিক্ষার উপর অধিকতর গুরুত্ব আরোপ করা হয়েছিল। মারাঠী, ফারসী, সংস্কৃত, হিন্দুস্তানী, বাংলা, তেলুগু, তামিল, কানাড়ী--মূলতঃ এই ভাষাগুলির কোন একটি তরুণ সিভিলিয়ানদের শিখতে হত। এছাড়াও ছিল শাসনবিধি, দেশীয় আইন, অর্থনীতি, আধুনিক য়ুরোপীয় ভাষা, গ্রীক, লাতিন, আধুনিক পৃথিবীর ইতিহাস, ভারতের ইতিহাস, পদার্থবিজ্ঞান, উদ্ভিদতত্ত্ব, রসায়ন ও জ্যোতির্বিদ্যা। বলতে গেলে তরুণ সিভিলিয়ানদের সর্ববিদ্যায় নায়েক করে তোলার অভিপ্রায়ে ওয়েলেস্লি এই

কলেজের ভিত পত্তন করেছিলেন[১] অবশ্য এ কলেজ দেশীয় লোকদের জন্য নয়। তখন ইস্ট ইণ্ডিয়া কোম্পানী দেশীয় প্রজাদের শিক্ষার জন্য এক কপর্দকও ব্যয় করেনি, উচ্চ শিক্ষার ব্যবস্থা তো দূরস্থান।[২] এই প্রসঙ্গে কারো কারো মনে প্রশ্ন জাগতে পারে, ইংলণ্ড থেকে নবাগত কিশোর সিভিলিয়ানদের শিক্ষার জন্য স্থাপিত ফোর্ট উইলিয়ম কলেজের সঙ্গে বাংলা গদ্য-সাহিত্যের কতটুকু সম্পর্ক যে তার জন্য বিস্তারিত আলোচনা প্রয়োজন? উত্তরটা হচ্ছে এই যে, বাংলা গদ্য-ভাষা ও গদ্য-সাহিত্যের সঙ্গে এই কলেজের বাংলা বিভাগের ঘনিষ্ঠ সংযোগ ছিল। এই কলেজের পণ্ডিত-মুনশীরা এবং কয়েকজন সাহেব বাংলা গদ্যের সাধুরীতিকে লালন করেছিলেন। বাংলা গদ্যের ছোট ও বড়ো মাপের পুস্তক-পুস্তিকা রচনা, মুদ্রণ ও প্রচার করে এঁরা বাংলা গদ্যের লেখ্য রূপের সঙ্গে সাধারণ বাঙালীর পরিচয়ের পথ সহজ করেছিলেন। পাচালী পাঠে অভ্যস্ত বাঙালী পাঠক ও শ্রোতা গদ্যগ্রন্থ পড়বার অভিনব রীতি ফোর্ট উইলিয়ম কলেজের গদ্যগ্রন্থ থেকেই শিক্ষা লাভ করেন তাতে কোনো সন্দেহ নেই। এই জন্য বাংলা গদ্যের ইতিহাসের সঙ্গে এই কলেজের নাম অচ্ছেদ্যভাবে যুক্ত হয়ে গেছে।

ফোর্ট উইলিয়ম কলেজ প্রতিষ্ঠার পর এর সংস্কৃত ও বাংলা বিভাগের ভার পেলেন রেভাঃ উইলিয়ম কেরী, পরে মারাঠী ভাষার ভারও তাঁর উপরে ন্যস্ত হয়। ১৮০৭ সাল থেকে তিনি পুরোপুরি অধ্যাপক ও বিভাগীয় অধ্যক্ষ হলেন।

---

১. ১৮১৮ সালে প্রকাশিত তালিকায় দেখা যাচ্ছে এই সময়ে এই সমস্ত অধ্যাপক এই কলেজে নিযুক্ত ছিলেন: জে. এইচ. বার্লো, এইচ. টি. কোলব্রুক, জন গিলক্রাইস্ট, উইলিয়ম কার্ক-প্যাট্রিক, এন. বি. এডমনস্টোন, ফ্রান্সিস গ্লাডউইন, জন বেলী, ক্লডিয়াস বুকানন, উইলিয়াম কেরী ও উইলিয়াম প্রাইস। বাঙালী পণ্ডিত ও অধ্যাপকদের মধ্যে এই নামগুলি পাওয়া গেছে—রামনাথ বাচস্পতি, রামময় তর্কালংকার, শ্রীপতি মুখোপাধ্যায়, কালীপ্রসন্ন তর্কসিদ্ধান্ত, পদ্মলোচন চূড়ামণি, শিবচন্দ্র তর্কালংকার, রামকিশোর তর্কচূড়ামণি, রামকুমার শিরোমণি, গদাধর তর্কবাগীশ, রামচন্দ্র রায়, নরোত্তম বসু, কালীকুমার রায়, মোহনপ্রসাদ ঠাকুর। তখন বোধ হয় গিলক্রাইস্ট, মৃত্যুঞ্জয় ও আগের পণ্ডিত-মুনশীরা এ কলেজ থেকে অবসর গ্রহণ করেছিলেন। তাই ১৮১৮ সালের তালিকায় এঁদের নাম পাওয়া যায় না। ১৮১৭ সালের জুলাই মাসে মৃত্যুঞ্জয় জজপণ্ডিত নিযুক্ত হওয়ায় কলেজের প্রধান পণ্ডিতের পদ ত্যাগ করেন।

২. অষ্টাদশ শতাব্দীর শেষভাগে ইস্ট ইণ্ডিয়া কোম্পানী ভারতীয়দের সর্বকিঞ্চিৎ শিক্ষা ব্যবস্থার জন্য ১৭৮১ সালে কলকাতা মাদ্রাসা এবং ১৭৯২ সালে কাশীধামে সংস্কৃত কলেজ স্থাপন করলেও তার মূল উদ্দেশ্য ছিল আইন-আদালতে আইনের ব্যাখ্যার জন্য ফারসী ও সংস্কৃত ভাষা অনুশীলনের ব্যবস্থা করা। বস্তুতঃ ১৮১৩ সালের আগে কোম্পানী দেশীয় লোকের শিক্ষার জন্য কিছুই করেনি। ১৮২৩ সাল থেকেই শিক্ষা-বাবদ কিছু অর্থ ব্যয় করা হয়।

১৮৩১ সাল পর্যন্ত তিনি এই পদে অধিষ্ঠিত ছিলেন। ইংরেজ সিভিলিয়ান কর্মচারীদের বাংলা ভাষা শেখাবার জন্য তিনি সহজ পন্থা সন্ধান করছিলেন। সহজ ও বোধগম্য ভাষায় গদ্যগ্রন্থ থেকেই বিদেশীরা বাংলা ভাষা শিক্ষা করতে পারবে। কিন্তু বাংলায় লেখা কোন গদ্যগ্রন্থ বাংলা সমাজে পুঁথির আকারেও প্রচলিত ছিল না। তাই কেরী সিদ্ধান্ত করলেন, তাঁর সহকারী পণ্ডিত ও মুনশীদের দ্বারা ছোট ছোট বাংলা গদ্যগ্রন্থ লিখিয়ে নেবেন। তখন বাংলা বিভাগের সঙ্গে এঁরা জড়িত ছিলেন: রামরাম বসু, মৃত্যুঞ্জয় বিদ্যালংকার, গোলোকনাথ শর্মা ( ইনি কেরীর নির্দেশে কলেজের জন্য হিতোপদেশের বাংলা অনুবাদ করলেও কলেজের শিক্ষক ছিলেন না ), তারিণীচরণ মিত্র, চণ্ডীচরণ মুনশী, রাজীবলোচন মুখোপাধ্যায়, রামকিশোর তর্কচূড়ামণি, মোহনপ্রসাদ ঠাকুর ( ফোর্ট উইলিয়ম কলেজের গ্রন্থাগারিক এবং ইংরেজি-বাংলা অভিধানকার ), হরপ্রসাদ রায়, কাশীনাথ তর্কপঞ্চানন ( মুখোপাধ্যায় )। এঁদের অনূদিত ও রচিত বাংলা গ্রন্থগুলির মূলে ছিল কেরীর অকুণ্ঠ উৎসাহ ও আন্তরিক সাহায্য। তিনিই তৎপর হয়ে কলেজের ব্যয়ে এই গ্রন্থগুলি মুদ্রণের ব্যবস্থা করেন। তাঁর এবং তাঁর সহকারী পণ্ডিত-মুনশীদের শিক্ষার গুণে এই কলেজের তরুণ শ্বেতাঙ্গ কর্মচারীরা দু-তিন বৎসরের মধ্যে বাংলা ভাষায় মোটামুটি লিখতে পড়তে শিখতেন। তাঁদের ভাষাজ্ঞান পরীক্ষার জন্য প্রতি বৎসর প্রকাশ্য সভার আয়োজন হত। বিতর্কের বিষয় পূর্ব থেকে নির্ধারিত হত, তাঁরা পাকা তার্কিকের মতো বাংলা প্রবন্ধ পাঠ করে নিজ নিজ মতামত প্রকাশ করতেন। মাত্র বছর খানেকের শিক্ষা লাভ করে বাংলা গদ্যে আত্মপ্রকাশ করা, বিশেষতঃ বিদেশীর পক্ষে প্রশংসনীয়। রোবাক, বুকানন, স্টেনকার তাঁদের গ্রন্থে এই সমস্ত ছাত্র ও তাঁদের বাংলা লেখার উল্লেখ করেছেন। তাঁদের কিছু কিছু প্রবন্ধ *Primitae Orientales* (1803) গ্রন্থের দুইখণ্ডে মুদ্রিত হয়েছিল। ১৮০৩ সালে ২৯ মার্চ 'The Distribution of Hindus into castes retard their progress and improvement' এই প্রস্তাব সম্পর্কে এই কলেজের ছাত্র জেমস্ হান্টার বাংলা ভাষায় সুদীর্ঘ প্রবন্ধ পাঠ করেন। তাঁর ভাষায় প্রথম শিক্ষার্থীসুলভ নানা ত্রুটি থাকলেও ভাষাটি নিতান্ত তুচ্ছ করবার মতো নয়। হিন্দুদের কেন এই অধঃপতন সে সম্বন্ধে আলোচনা করতে গিয়ে তিনি বলেন:

> অন্য দেশের গমন ও অন্য দেশের ব্যবস্থার দর্শন ও অন্য দেশের বিদ্যাভ্যাসেতে লোকের বুদ্ধির বৃদ্ধি হয় এবং হিন্দু লোকেরদের শাস্ত্রের মতে পশ্চিমে আটক নদী পার হইলে জাতি যায়। উত্তরে ভোটান্তর এবং ম্লেচ্ছ দেশেও সেই মত

এবং ব্রহ্মপুত্র পার হইলে পূর্ব্বধর্ম্ম নষ্ট হয়। দক্ষিণে সমুদ্রপথে জাহাজে করিয়া ভোজন পান করিলে জাতি যায়। হিন্দুশাস্ত্রের মতে গোখাদকের সংস্পর্শ করিলেও দোষ, হিন্দু ছাড়া যত লোক সকলেই গোমাংস খায়। অতএব হিন্দুরা তাহাদের সহিত সহবাস করিতে পারে না এবং যে যত নির্জ্জন উপদ্বীপে কোনো ব্যক্তি একাকী থাকে সেইমত এই একাসাড়িয়া রীতিতে তাহাদের বুদ্ধি প্রতিভা জড়িভূতা হইয়াছে, এবং তাহাদের উদ্যোগ শিথিল হইয়া অবিনীততা ও স্তব্ধতা হইয়াছে···।

—এ ভাষায় কিছু ভুলভ্রান্তি থাকলেও, কেরী ও তাঁর সহকারী বাঙালী অধ্যাপকদের চেষ্টায় বিদেশী ছাত্রেরা মোটামুটি বাংলা ভাষায় জ্ঞান অর্জন করেছিলেন তাতে কোনো সন্দেহ নেই। এ আলোচনায় বক্তারা সাধুভাষাই ব্যবহার করেছেন। এখানে আমরা ফোর্ট উইলিয়ম কলেজের পণ্ডিত-মুনশী ও কেরীর গ্রন্থের উল্লেখ করছি :—

রামরাম বসু : রাজা প্রতাপাদিত্য চরিত্র (১৮০১)
লিপিমালা (১৮০২)

উইলিয়ম কেরী : *A Grammar of the Bengalee Language* (1801)
কথোপকথন (১৮০১)
ইতিহাসমালা (১৮১২)
*A Dictionary of the Bengalee Language* (1815-25)

মৃত্যুঞ্জয় বিদ্যালংকার : বত্রিশ সিংহাসন (১৮০২)
রাজাবলি (১৮০৮)
হিতোপদেশ (১৮০৮)
প্রবোধচন্দ্রিকা (১৮১৩ সালে রচিত, ১৮৩৩ সালে প্রকাশিত)[১]

গোলোকনাথ শর্মা
( ইনি কলেজের সঙ্গে সংশ্লিষ্ট ছিলেন না। ) : হিতোপদেশ (১৮০২)

১. মৃত্যুঞ্জয়ের নামে আরও কয়েকখানি গ্রন্থ উল্লিখিত হয়েছে। লং সাহেবের **Descriptive Catalogue**-এ বলা হয়েছে যে ১৮০৫ সালের দিকে মৃত্যুঞ্জয় সংস্কৃত থেকে 'দায়রত্নাবলী' অনুবাদ করেন এবং এ গ্রন্থও প্রকাশিত হয়। কিন্তু এ সম্বন্ধে আর কিছু জানা যায় না। ১৮১৭ খ্রীঃ অব্দে 'বেদান্তচন্দ্রিকা' নামে যে গ্রন্থ প্রকাশিত হয়, তাও তাঁর রচনা। এটি রামমোহনের বিরুদ্ধে লেখা। গ্রন্থে স্বাভাবিক কারণে লেখকের নাম ছিল না। তিনি রামমোহনের একেশ্বরবাদ প্রচার

তারিণীচরণ মিত্র : ওরিয়েণ্টাল ফেবুলিস্ট (ইশপের গল্পের অনুবাদ, ১৮০৩)
চণ্ডীচরণ মুনশী : তোতা ইতিহাস (১৮০৫)
রাজীবলোচন মুখোপাধ্যায় : মহারাজ কৃষ্ণচন্দ্র রায়স্য চরিত্রং (১৮০৫)
রামকিশোর তর্কচূড়ামণি : হিতোপদেশ (১৮০৮)
মোহনপ্রসাদ ঠাকুর : *Vocabulary Bengalee and English* (১৮১০)
হরপ্রসাদ রায় : পুরুষপরীক্ষা (১৮১৫)

উল্লিখিত বাংলা গ্রন্থ ছাড়াও ফোর্ট উইলিয়ম কলেজের জন্য হিন্দুস্তানী, সংস্কৃত, আরবী ও ফারসীতে বহু পুস্তক-পুস্তিকা রচিত ও প্রকাশিত হয়েছিল। ১৮৫৪ সাল পর্যন্ত এই কলেজের কার্যক্রম অব্যাহত ছিল। কিন্তু ক্রমে ক্রমে কলকাতাকে কেন্দ্র করে রামমোহন এবং অন্যান্য লেখক, সম্পাদক ও সমাজ-সংস্কারকের আবির্ভাব হল। সংস্কৃত কলেজ ও হিন্দু কলেজ স্থাপিত হল, স্কুল বুক সোসাইটি ও অন্যান্য প্রতিষ্ঠান প্রকাশিত নানাবিধ বাংলা গদ্যগ্রন্থ মুদ্রিত হতে লাগল। ক্রমে এই কলেজের জন্য প্রকাশিত গ্রন্থের প্রয়োজনীয়তা ফুরিয়ে গেল এবং কালে লুপ্ত হয়ে গেল।

এই কলেজ চলত আধুনিক রাইটার্স বিল্ডিংস্ ভবনে। দি-বা-দি বাগের (লাল দীঘি—সেকালের ট্যাঙ্ক স্কোয়ার) আশেপাশে ধনী বাঙালীদের অনেকগুলি বাড়ি ভাড়া নিয়ে তাতে কলেজের ছাত্রাবাস স্থাপন করা হয়েছিল। গার্ডেনরীচে কলেজের নিজস্ব বাড়ি তৈরির কথা হয়েছিল, কিন্তু তাতে প্রচুর অর্থ ব্যয় হওয়ার সম্ভাবনায় কোম্পানী এ প্রস্তাব মঞ্জুর করতে পারলেন না। অত্যস্ত ব্যয়বৃদ্ধির জন্য মাঝখানে একবার এ কলেজ তুলে দেওয়ার কথাও হয় এবং বিলাতে হেলিবেরিতে কলেজ স্থাপন করে সেখানেই নবনিযুক্ত কর্মচারীদের শিক্ষার

এবং বাংলায় শাস্ত্রগ্রন্থের অনুবাদ পছন্দ করতেন না, যদিও কলকাতায় টোল স্থাপন করে একান্তে ছাত্রদের ভারতীয় ধর্ম-দর্শন-অন্যান্য শাস্ত্র পড়াতেন এবং ১৮১৭ খ্রীঃ অব্দেই সতীদাহ নিবারণকল্পে বিস্ময়কর আধুনিক অভিমত জ্ঞাপন করেছিলেন: 'চিতারোহণ অপরিহার্য্য নহে, ইচ্ছাধীন বিষয়-মাত্র। অনুগমন এবং ধর্ম্মজীবনযাপন—এই উভয়ের মধ্যে শেষটিই শ্রেয়তর। যে স্ত্রী অনুমৃতা না হয় অথবা অনুগমনের সঙ্কল্প হইতে বিচ্যুত হয়, তাহার কোন দোষ বর্ত্তে না।' রামমোহনও সহমরণ-বিরোধী একখানি ইংরেজি পুস্তিকায় মৃত্যুঞ্জয়ের এই অভিমত নিজের বক্তব্যের স্বপক্ষে উদ্ধৃত করেন। সম্প্রতি ডঃ তারাপদ মুখোপাধ্যায় 'বাঙ্গালা ভাষার ব্যাকরণ' নামে যে ব্যাকরণটি সম্পাদনা করেছেন, তাঁর ধারণা, এটি মৃত্যুঞ্জয়ের রচনা। এ সম্পর্কে তিনি যে সমস্ত প্রমাণ দিয়েছেন সেগুলি সবই আনুমানিক। সুতরাং এই ব্যাকরণের রচনা কর্তৃত্ব মৃত্যুঞ্জয়কে দেওয়া যেতে পারে না।

ব্যবস্থা করা হয়। ফলে উনিশ শতকের দু' দশকের মধ্যেই এ কলেজের গুরুত্ব অনেকটা হ্রাস পেয়ে যায়। পরিশেষে ফোর্ট উইলিয়ম কলেজ 'বোর্ড অব এগজামিনার্স'-এর অঙ্গীভূত হয়ে যায় ( ১৮৫৪ )। তার পরে এ কলেজের আর কোন অস্তিত্ব ছিল না।

৮.

প্রথমেই রেভা: উইলিয়ম কেরীর পরিচয় নেওয়া যাক। কারণ তিনিই সর্বপ্রথম বাংলা বিভাগের অধ্যাপক হন এবং তাঁর নির্দেশেই শ্বেতাঙ্গ কর্মচারীদের ভাষা শিক্ষার জন্য কয়েকজন সংস্কৃতজ্ঞ পণ্ডিত ও ফারসীনবিশ মুনশী অধ্যাপক নিযুক্ত হয়েছিলেন। তখন বাংলা গদ্যে লেখা বিশেষ কোন গ্রন্থ ছিল না বলে তিনি স্বয়ং উদ্যোগী হয়ে তাঁর অধীন অধ্যাপকদের দ্বারা বাংলা গদ্যগ্রন্থ রচনা করিয়ে নেন, কোম্পানীর ব্যয়ে সেগুলি মুদ্রণের ব্যবস্থা করেন এবং উৎসাহ দেবার জন্য লেখকদের পুরস্কার দেওয়ারও নিয়ম চালু করেন। বহু ভাষাবিজ্ঞ কেরী[১] বাংলা ভাষাকে যথার্থই মাতৃভাষার মতোই ভালোবাসতেন। শ্রীরামপুরে যখন তিনি খ্রীস্টান ধর্ম প্রচারের কামনায় বাইবেল অনুবাদে হাত দিয়েছিলেন, তখন বাংলা ভাষার প্রতি এতটা মমতা বোধ করেননি। কারণ সমস্ত প্রচেষ্টার মূল উদ্দেশ্য ছিল ধর্মৈষণা। কিন্তু ফোর্ট উইলিয়ম কলেজের বাংলা বিভাগের অধ্যক্ষ হয়ে তিনি এদেশের ভাষা, সাহিত্য ও মানুষকে ভালোবাসতে শুরু করেন। তিনি যে বাংলা ভাষা নিজের মাতৃভাষার মতো বলতে কইতে লিখতে পড়তে পারতেন তা তিনি একটি সংস্কৃত বক্তৃতায় বলেছিলেন, "বঙ্গীয় ভাষা স্বদেশীয় ভাষাবৎ প্রায়ো ময়া কথিতা আসতে।" বাংলা গদ্য থেকে আরবী-পারসীর দৌরাত্ম্য দূর করে তাকে সংস্কৃতের সঙ্গে সম্পর্কিত করাই ছিল তাঁর ধ্যান জ্ঞান।[২] পাদ্রীসুলভ ধর্মীয় সঙ্কীর্ণতা কাটিয়ে উঠে তিনি বাংলা ভাষা ও বাঙালী জাতিকে ভালোবাসতে পেরেছিলেন, এজন্য তাঁর প্রতি আমরা কৃতজ্ঞ। বাংলা ভাষা ও সাহিত্যের সঙ্গে সম্পৃক্ত তার গ্রন্থগুলির তালিকা দেওয়া গেল।

---

১. কেরী **'Universal Dictionary or Polyglot Dictionary'** নামে একটি গ্রন্থে ভারতীয় প্রধান ভাষাসমূহের অভিধান সংকলন করেছিলেন, তাতে তেরটি ভারতীয় ভাষা গৃহীত হয়েছিল। দুঃখের বিষয় এত বিশাল গ্রন্থের অনেকটা আগুনে পুড়ে যাওয়ায় এ আর মুদ্রিত হয়নি। এর অংশবিশেষ এখনও পাণ্ডুলিপির আকারে শ্রীরামপুর কলেজে আছে।

২. শুধু তিনি নন, যে সমস্ত ইংরেজ বাংলা চর্চা করতেন তাঁদের সকলেরই আরবী-ফারসী শব্দ ব্যবহারের প্রতি প্রবল অনীহা ছিল। কেরী বলেছেন **'The Bengalee may be considered as more nearly allied to the Sungskrita than any of the other languages of India"** বা যাকে তিনি কতো ভালোবাসতেন তার প্রমাণ পাওয়া যায় তাঁর এই মন্তব্যে—**"It ( Bengalee ) may be esteemed one of the Most Expressive and Elegant Languages of the East."**

১. নিউ টেস্টামেন্টের অনুবাদ —১৮০১ [ আখ্যা পত্র—ঈশ্বরের সমস্ত বাক/ বিশেষত/যাহা মনুষ্যের ত্রাণ ও কার্য্যশোধনার্থে প্রকাশ করিয়াছেন।—তাহা আমাদের প্রভু ত্রাণকর্ত্তা যিশু খ্রীষ্টের। মঙ্গল সমাচার / গ্রীক ভাষা হইতে তর্জ্জমা হইল। / শ্রীরামপুরে ছাপা হইল। -/১৮০১]। কেরীর জীবিতকালে এর আটটি সংস্করণ হয়েছিল।

2. *A Grammar of the Bengalee Languge (1801)*—এই ব্যাকরণের ভূমিকাটি মূল্যবান। সেখানে বিচক্ষণ ভাষাতাত্ত্বিকের মতো তিনি বাংলা ভাষা ও সংস্কৃতের যথার্থ সম্পর্ক আবিষ্কার করেছেন, এবং সেকালে যে ভৌগোলিক অঞ্চলের মধ্যে বাংলা ভাষা প্রচলিত ছিল তিনি তার সীমাও নির্দেশ করেছেন : 'Bengalee, a language which is spoken from the Bay of Bengal in the south, to the mountains of Bootan in the north, and from the border of Rajogarh to Arakan.' এ ব্যাকরণে এগারটি অধ্যায় ছিল—বর্ণপরিচয়, যুক্তবর্ণ, শব্দ ও বিভিন্ন রূপ (বিশেষ্য), গুণবাচক শব্দ ( বিশেষণ ), সর্বনাম, ক্রিয়াপদ, শব্দগঠন, সমাস, অব্যয়-উপসর্গ, সন্ধি এবং অন্বয়। ১৭৭৮ খ্রীঃ অব্দে প্রকাশিত হ্যালহেডের *The Grammar of the Bengal Language*-এ এই কটি অধ্যায় ছিল : বর্ণ ও ধ্বনিতত্ত্ব (Elements), লিঙ্গ, কারক, বচন (Substantives), সর্বনাম (Pronouns), ধাতু ও ক্রিয়ারূপ (Verb), বিশেষণ, ক্রিয়ার বিশেষণ, কৃৎ ও অন্যান্য প্রত্যয় (Attributes and Relatives), সংখ্যাবাচক শব্দ (Numbers), পদবিন্যাস (Syntax), ছন্দ (Orthography and Versification)।

৩. কথোপকথন (১৮০১)[১]—এটির প্রকৃত আখ্যা ইংরেজিতে এইভাবে উল্লিখিত হয়েছে—'Dialogues, intended to facilitate the acquiring of the Bengali Language.' কিন্তু গ্রন্থারম্ভে ( চাকর ভাড়াকরণ' ) 'কথোপকথন' ছাপা আছে বলে এই নামেই এই পুস্তিকা প্রচারিত হয়েছে। এর সবটাই কি কেরীর রচনা? তিনি নিজেই ভূমিকায় বলেছেন, "I have employed sum (sic) sensible natives to compose dialogues upon subjects of a domestic nature, and to give them precisely in the natural style of the persons supposed to be speakers."[২] আমাদের মনে হয় পুস্তিকাটির যেখানে

১. মূল গ্রন্থের গোড়ায় বাংলা এবং শেষে তার ইংরেজি অনুবাদ ছিল।

২. কেরীর মৃত্যুর পরে তাঁর এক বন্ধু পত্রিকায় তাঁর 'Dialogue' সম্বন্ধে লিখেছিলেন, "These were composed in the original Bengali, probably by a clever native." এই 'clever native' কি মুন্সী? মৃত্যুইংরেজী অংশটুকু কি কেরীর অনুবাদ?

(যেমন 'চাকর ভাড়াকরণ') সাহেবদের প্রসঙ্গ এবং সাহেব ও বাঙালীদের কথোপকথন আছে তা কেরীর রচনা হতে পারে। কিন্তু যেখানে বাঙালী পরিবার ও সমাজের ঘনিষ্ঠ বর্ণনা আছে সেগুলি মৃত্যুঞ্জয় বা কলেজের অন্য কোন পণ্ডিতের লেখা। ঘটকালি, হাটের বিষয়, স্ত্রীলোকের হাট করা, তিয়রিয়া কথা, কন্দল, স্ত্রীলোকের কথাবার্তা মাইয়া কন্দল প্রভৃতি অনুচ্ছেদে বাঙালীর দৈনিন্দন সামাজিক ও পারিবারিক বিষয়, বিশেষত, নিম্নশ্রেণীর ও স্ত্রীসমাজের যে জীবন্ত সংলাপ বিবৃত হয়েছে, তা কখনও কোন বিদেশীর রচনা হতে পারে না। এই রচনাগুলির বাস্তব অভিজ্ঞতা, রঙ্গকৌতুক ও গ্রাম্য স্থূলতা বার বার মৃত্যুঞ্জয়কেই স্মরণ করিয়ে দেয়। সেকালের পণ্ডিতেরা রঙ্গ পরিহাসের সময়ে রুচির মুখ রক্ষা করা প্রয়োজনীয় মনে করতেন না। মৃত্যুঞ্জয়ের 'প্রবোধচন্দ্রিকা'য় এ ধরনের গ্রাম্য রঙ্গকৌতুকের অনেক মোটা মোটা দৃষ্টান্ত আছে। 'কথোপকথন'-এর 'কন্দল' ও 'মাইয়া কন্দল'-এ তারই প্রতিধ্বনি পাওয়া যাবে। দীনবন্ধুর নাটকে ও প্রহসনে যে গ্রাম্য কৌতুক আছে, এই রচনাগুলিতেও কতকটা সেই রকম স্থূল বিষয়ের ইঙ্গিত আছে। অবশ্য একালের ড্রয়িংরুম-বিলাসী ভব্য পাঠকের রুচিকে তা ছিন্নভিন্ন করে দেবে। সে যাই হোক 'কথোপকথন'-এর সংলাপধর্মী নাটকীয় রচনার গ্রাম্য বাড়াবাড়ি থাকলেও তা সাধুভাষার কাঠামোর উপর প্রতিষ্ঠিত। কেরীর বাইবেল অনুবাদের ভাষার অনেক স্থানে আড়ষ্টতা লক্ষ্য করা যায়। কিন্তু একই কালে লেখা 'কথোপকথন'-এর ভাষায় তার চিহ্নমাত্র নেই। এ ছাড়াও এই সংকলনে বাংলাদেশের বিভিন্ন শ্রেণী, সমাজ, তাদের জীবন্ত চিত্র ও সমস্যা যেভাবে ফুটিয়ে তোলা হয়েছে, তার সামান্যতমও যদি কেরীর রচনা হয়, তা হলেও তাঁর মুনশিয়ানা বা ভূয়োদর্শনজনিত ব্যাপক অভিজ্ঞতা অকুণ্ঠ প্রশংসা দাবি করতে পারে।

৪. ওল্ড টেস্টামেন্ট—মোশার ব্যবস্থা (১৮০২), দাউদের গীত (১৮০৩), ভবিষ্যদ্বাক্য (১৮০৭), ইশরায়েলের বিবরণ (১৮০৯)। ওল্ড টেস্টামেন্টের সমগ্র অংশ ১৮০২ থেকে ১৮০৯ সালের মধ্যে চার খণ্ডে অনূদিত হয়ে প্রকাশিত হয়। অনুবাদ সমাপ্তি ও প্রকাশের পর কেরী অত্যন্ত অসুস্থ হয়ে পড়েন, বোধ হয় তাঁর জীবনের বৃহত্তম কর্তব্য সমাধা হলে তিনি কিছু কাল শারীরিক দিক থেকে ভারসাম্য হারিয়ে ফেলেছিলেন। তাঁর 'কথোপকথন' ও 'ইতিহাস-মালা'র তুলনায় বাইবেলের ভাষায় এমন কিছু উন্নতি হয়নি।

৫. ইতিহাসমালা (১৮১২)-এটি কি কেরীর নিজস্ব রচনা? এরকম সন্দেহ ওঠার কারণ, উক্ত গ্রন্থের নামপত্রে আছে—'ইতিহাসমালা / or / A

Collection/of/Stories/in/the Bengalee Language/Collected from various sources/By W Carey, D.D. তাহলে একথা বলা কি যুক্তিসঙ্গত হবে যে, এ গ্রন্থের রচনাকর্তৃত্বও পুরোপুরি তাঁর উপর বর্তায় না? অন্যের রচনা তিনি সংগ্রহ ও সম্পাদনা করে 'ইতিহাসমালা' মুদ্রিত করেছিলেন, এরকম অনুমান নিতান্ত অযৌক্তিক নয়। এ-বিষয়ে কোন স্থির সিদ্ধান্তেও পৌঁছান যায় না, কারণ তেমন কোন প্রাসঙ্গিক প্রমাণ নেই। হিতোপদেশ, পঞ্চতন্ত্র প্রভৃতি সংস্কৃত উৎস থেকে এর কোন কোন আখ্যান গৃহীত, কোনটি-বা লোককথা থেকে গৃহীত, কোথাও-বা উৎস হচ্ছে লেখকের উর্বর কল্পনা। এই দেড় শ গল্প বেশ সুখপাঠ্য. কোথাও কৌতূহল, কোথাও-বা কৌতুক জাগিয়েছে। কিন্তু এর কোন আখ্যানের সঙ্গেই ইতিহাসের কোন সংযোগ নেই। নিছক নীতি-উপদেশমূলক গালগল্প এর কলেবর পূর্ণ করেছে। এর ভাষা পরিচ্ছন্ন, সরল ও সহজ সাধুভাষার আদর্শে পরিকল্পিত। ফোর্ট উইলিয়ম কলেজের অনেক লেখকের চেয়ে এর রচনাভঙ্গিমা চিত্তাকর্ষক। তবে যাকে যথার্থ style বলে এর মধ্যে তার অনুসন্ধান পণ্ডশ্রম মাত্র। এর মধ্যে যে 'simple homely prose style' আছে বলা হয়েছে তা পুরোপুরি স্বীকার করা যায় না। মৃত্যুঞ্জয়ের 'ornate and laboured style'-এ যেমন একটি ব্যক্তিপুরুষীয় ছাপ পাওয়া যায়, 'ইতিহাসমালা'র সরল গল্প আখ্যানে তার অনুরূপ কোন ব্যক্তিত্বের সন্ধান পাওয়া যায় না। সে যাই হোক, বাংলা গদ্যরীতির সাধুপ্রকরণটি যে ধীরে ধীরে দানা বেঁধে উঠছে তা ১৮১২ সালে প্রকাশিত 'ইতিহাসমালা' থেকে পাওয়া যাবে। উপরন্তু এর বহু আখ্যানে যেমন একটি সরস রঙ্গকৌতুকের উদার প্রকাশ ঘটেছে যে, এটি পুরোপুরি কেরীর রচনা হলে তাঁকে উচ্চ প্রশংসা করতে হবে।

এ ছাড়াও কেরী সাহেবের উদ্যোগে শ্রীরামপুর মিশন থেকে কৃত্তিবাসী রামায়ণ ও কাশীদাসী মহাভারত ১৮০২ সালে প্রকাশিত হয়। এজন্যও তিনি বাঙালীর জীবনে ও সাহিত্যে স্মরণীয় হয়ে থাকবেন। তাঁর সংকলিত ও ব্যাখ্যাত বাংলা-ইংরেজি অভিধান ( *A Dictionary of the Bengalee Language* ) ১৮১৫ থেকে ১৮২৫ খ্রীস্টাব্দের মধ্যে প্রকাশিত হয়। অনেকদিন পর্যন্ত এই বিশাল অভিধান বাঙালী সমাজে প্রচলিত ছিল। তাঁর পরে যাঁরা অভিধান সংকলন করেছিলেন তাঁরাও তাঁর গ্রন্থের ছাঁদ অনুসরণ করেছিলেন। তাঁর *A Grammar of the Bengalee Language* ( 1801) অনেকদিন প্রচলিত ছিল। রামমোহনের ব্যাকরণ প্রকাশের পর সেইটিই অধিকতর স্বীকৃতি লাভ করে।

কেরীর ভ্রাতুষ্পুত্র ইউস্টেস কেরী পিতৃব্যের চরিত্র বর্ণনা করতে গিয়ে বলেছেন, 'In Dr. Carey's mind, and in the habits of his life, there is nothing of the marvellous to describe. There was no great and original transcendency of intellect, no enthusiasm and impetuosity of feeling; there was nothing in his mental character to dazzle and ever to surprise.' একথা ঠিক তাঁর কাজকর্ম ও আচার-আচরণে কোন হাঁকডাক ছিল না, কোন চোখ ধাঁধানো ব্যাপার ছিল না। কেরী একবার নিজের সম্বন্ধে বলেছিলেন 'plodder'। তিনি যে অধ্যবসায় ও প্রীতির সঙ্গে বাংলা ভাষার পরিচর্যা করেছিলেন, বাইরের দিক থেকে তার সব আয়োজনটা চোখে পড়ে না। কিন্তু বাংলা গদ্যের রূপ-নির্মাণে তাঁর সহায়তা বাঙালী কোনও দিন ভুলতে পারবে কি?

৯.

কেরী সাহেব ও তাঁর সহায়ক 'ভ্রাতৃবৃন্দ' বাংলা গদ্য রচনায় বিশেষ তৎপরতা গ্রহণ করলেও তাঁরা নিশ্চয়ই বুঝেছিলেন যে, বাংলা গদ্যের স্থায়ী সৌধ নির্মাণ করতে হলে বাঙালীর মেধা, বুদ্ধি ও পরিশ্রমের দ্বারাই সেই ইমারত গড়ে তুলতে হবে। জন ক্লার্ক মার্শম্যান (১৭৯৪-১৮৭৭), উইলিয়াম ওয়ার্ড (১৭৬৯-১৮২৩), ফেলিক্স্ কেরী (১৭৮৬-১৮২২), জন ম্যাক (১৭৯৭-১৮৪৫), জন ল'সন (১৭৮৭-১৮২৫), উইলিয়ম ইয়েটস্ (১৭৯২-১৮৪৫), রবার্ট মে (১৭৮৮-১৮১৮), পীয়ার্সন (১৭৯০-১৮৩১) প্রভৃতি শ্রীরামপুরের মিশনারী ও অন্যান্য শ্বেতাঙ্গ লেখক বাংলা ভাষায় ইতিহাস, বিজ্ঞান, ভূগোল, অঙ্কশাস্ত্র, ব্যাকরণ-অভিধান সম্পর্কে ছোট বড়ো অনেক পুস্তক-পুস্তিকা রচনা করেছিলেন। এই রচনাগুলির মধ্যে সাহিত্যগুণ পাওয়া যাবে না, এগুলি রচিত হয়েছিল ছাত্রদের প্রয়োজন মেটাবার জন্য। তাঁরা বিদেশী হয়েও অনেক পরিশ্রম করে বাংলা গদ্যের সাধু ঠাটটি মোটামুটি ধরতে পেরেছিলেন, এজন্য তাঁরা আমাদের প্রশংসা দাবি করতে পারেন। অক্ষয়কুমার দত্ত, ভূদেব মুখোপাধ্যায়, রাজা রাজেন্দ্রলাল মিত্র প্রভৃতি বাঙালী প্রাবন্ধিকগণ গদ্যরচনা শুরু করলে এঁদের গ্রন্থের প্রয়োজন ফুরিয়ে গেল। তবু এঁরা বিজ্ঞান-ভূগোল-ইতিহাসের প্রাথমিক পরিচয় দেবার জন্য বাংলা ভাষায় কলম ধরেছিলেন, এজন্য তাঁদের আমরা শ্রদ্ধা করি।

কেরীর উদ্যোগে ফোর্ট উইলিয়ম কলেজের বাংলা বিভাগ বেশ জাঁকিয়ে উঠেছিল। তাঁর এবং পণ্ডিত মুনশীদের রচিত পুস্তক-পুস্তিকা ফোর্ট উইলিয়ম

কলেজের শ্বেতাঙ্গ ছাত্র-সমাজের জন্য রচিত হলেও এই সমস্ত পুস্তকের দু-একটি কলেজের বাইরে বৃহত্তর বাঙালী সমাজেও প্রচারিত হয়েছিল। মৃত্যুঞ্জয়ের 'রাজাবলি' ও 'প্রবোধচন্দ্রিকা', রাজীবলোচন মুখোপাধ্যায়ের 'মহারাজা কৃষ্ণচন্দ্র রায়স্য চরিত্রং', হরপ্রসাদ রায়ের 'পুরুষপরীক্ষা' এবং চণ্ডীচরণ মুন্শীর 'তোতা-কাহিনী',—এগুলি বোধ হয় গল্পরসের জন্য কিছুদিন পাঠক সমাজে সমাদৃত হয়েছিল, কোনটি স্কুল, কলেজ ও বিশ্ববিদ্যালয়ের পাঠ্যপুস্তক হিসেবে অনেকদিন ছাত্রসমাজে প্রচারিত ছিল। এই সংকলনে আমরা রামরাম বসু, কেরী, মৃত্যুঞ্জয় এবং গোলোকনাথ শর্মার রচনার স্থান দিয়েছি। এর দ্বিতীয় খণ্ডে সমসাময়িক আরও কিছু গদ্যগ্রন্থ সংগ্রহ করা যাবে। সজনীকান্ত দাস 'দুষ্প্রাপ্য গ্রন্থমালা' সিরিজে ফোর্ট উইলিয়ম কলেজের অনেকগুলি পুস্তিকার পুনর্মুদ্রণ করেছিলেন। কিন্তু তাও অদৃশ্য হয়ে গেছে, এখন তার সন্ধান পাওয়া যায় না। অথচ বাংলা গদ্যের আদি পর্ব আলোচনার জন্য এগুলির পুনর্মুদ্রণ আবশ্যক। তাই এই খণ্ডে আমরা কয়েকজন পুরাতন গদ্যলেখকের পুরো গ্রন্থ এবং তার সঙ্গে তাঁদের অন্য রচনা থেকে অংশবিশেষ নির্বাচিত করে এই খণ্ডে স্থান দিয়েছি। এর দ্বিতীয় খণ্ডে আরও কিছু কিছু দুর্লভ ও সুপ্রাচীন বাংলা গদ্যগ্রন্থ প্রকাশ করার ইচ্ছা আছে। সেগুলি প্রকাশিত হলে পাঠক বুঝতে পারবেন, রামমোহনেরও পূর্বে কেরী সাহেব, শ্রীরামপুর মিশনের কর্মীরা এবং ফোর্ট উইলিয়ম কলেজের পণ্ডিত-মুন্শীদের রচনায় বাংলা সাধুরীতির মোটামুটি একটা আকার দাঁড়িয়ে গিয়েছিল। বাংলা গদ্যের যথার্থ রূপ রামমোহনও ততটা ধরতে পারেননি, যদিও তিনি 'গৌড়ীয় ব্যাকরণ'-এ ( ১৮৩৩ )[১] বাঙালীকে গদ্য লিখতে শিখিয়েছেন। তিনি ছিলেন প্রধানতঃ প্রচারপুস্তিকা ও 'পলেমিক' ধরনের বিতর্কমূলক পুস্তিকার লেখক। বড়ো মাপের নিবন্ধ লিখবার মতো তাঁর অবকাশ জোটেনি। তাই তাঁর গদ্যে শিল্পসুষমার বিশেষ পরিচয় পাওয়া যায় না। তবে তাঁর 'পাদ্রী শিষ্য সংবাদ'-এ ( ১৮২৩ ) যেন সাহিত্যরস একটু উঁকিঝুঁকি দিচ্ছে। তাঁর গদ্যরচনা সম্বন্ধে তাঁর ভক্ত কবি ঈশ্বর গুপ্ত ঠিকই বলেছেন, 'দেওয়ানজী (অর্থাৎ রামমোহন)[২] জলের ন্যায় সহজ ভাষা লিখিতেন। তাহাতে কোন বিচার ও বিবাদঘটিত বিষয় লেখার মনের অভিপ্রায় ও ভাব সকল অতি সহজে স্পষ্টরূপে প্রকাশ পাইত, এ

১. এটি ১৮২৬ সালে রচিত রামমোহনের *Bengali Grammar in the English Language* এর বঙ্গানুবাদ। তাঁর মৃত্যুর পর এটি ১৮৩৩ সালে কলকাতা স্কুল বুক সোসাইটি কর্তৃক প্রকাশিত হয়।

২. ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর উচ্চ কর্মচারী জন ডিগ্‌বী রংপুরের কালেক্টার থাকাকালে রামমোহন তাঁর অধীনে কিছুদিন দেওয়ানির কর্ম করেছিলেন। তাঁর বন্ধু ও মনিব জন ডিগ্‌বী

জন্য পাঠকেরা অনায়াসেই হৃদয়ঙ্গম করিতেন। কিন্তু সে লেখায় শব্দের বিশেষ পারিপাট্য ও তাদৃশ মিষ্টতা ছিল না।' বরং ফোর্ট উইলিয়ম কলেজের পণ্ডিত মুন্‌শীদের অনেকেরই রচনা রামমোহনের বিরস বিতর্কের চেয়ে অধিকতর আকর্ষক হয়েছে, বিশেষতঃ মৃত্যুঞ্জয়ের রচনা।

১০.

রামরাম বসুর বিচিত্র জীবন সম্বন্ধে বাংলা দেশে নানা 'মীথ' সৃষ্টি হয়েছে, একালে তাঁকে নিয়ে সত্য-মিথ্যা-অতিরঞ্জন মিশিয়ে গল্পকথা প্রভৃতি রচিত হচ্ছে। এসব কাহিনীর কতটুকু যথার্থ আর কতটুকু বানানো তা নির্ণয় করা দুষ্কর। তবে এইটুকু স্পষ্ট বোঝা যাচ্ছে, তিনি শ্রীরামপুরের মিশনারীদের সঙ্গে ঘনিষ্ঠভাবে মিশেছিলেন। তাঁর মুখের কথা ও আচরণ দেখে মিশনারীদের স্থির বিশ্বাস হয়েছিল রামরাম শীঘ্রই খ্রীস্ট ভজবেন তাঁর লেখা খ্রীস্ট-চরিত বিষয়ক পুস্তিকাগুলি ('খ্রীষ্ট বিবরণামৃতং'—১৮০৩) পড়ে মিশনারীদের সেই বিশ্বাস দৃঢ়তর হয়েছিল। তাঁরা আশা-বায়ুতে মুগ্ধ হয়েছিলেন। তাই এই সমস্ত অপদার্থ পয়ার-ত্রিপদীর অন্তঃসারশূন্যতা ধরতে পারেননি। সে যাই হোক মিশনারীরাও তার কাছ থেকে বিশেষভাবে উপকৃত হয়েছিলেন। রামরাম বঙ্গীয় কায়স্থ, তাই ধূমঘাটের প্রতাপাদিত্যের 'স্বশ্রেণী একেই জাতি' বলে কিছু গর্ব বোধও করতেন। নানা বিষয়ে তিনি 'মহাশয়' ব্যক্তি হলেও একদা নারীঘটিত ব্যাপারে জড়িয়ে পড়েছিলেন। এক বিধবার সঙ্গে তাঁর কিছু গাঢ় রকমের সম্পর্ক ছিল এবং সেই বিধবার ভ্রূণহত্যা-পাপে তিনি জড়িত ছিলেন। তখন ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর 'আসনাই'-ঘটিত কোন আইন বোধ হয় ছিল না, অন্ততঃ কালা আদমিদের বেলায় কর্তৃপক্ষ উদাসীন ছিলেন। তাই এ কাজের অনিবার্য পরিণতি শ্রীঘর বাস থেকে রামরাম কোনও প্রকারে রক্ষা পেয়েছিলেন। মিশনারীরা তাঁকে খুব পছন্দ করলেও এ ঘটনা প্রকাশ হয়ে পড়লে তাঁকে আর কাছে রাখতে পারলেন না, তাঁদের সুখদুঃখের অনুচর রামরামকে দুঃখিত চিত্তে বিদায় দিলেন। কিন্তু কিছুকাল পরে দেখা যাচ্ছে, তিনি আবার কেরী প্রভৃতির সান্নিধ্যে এসেছেন, পাদ্রীগণ নৈতিক ব্যাপারে অতি-সতর্ক হলেও দায়ে পড়ে রামরামকে আবার আশ্রয় দিতে বাধ্য হলেন; এর কারণ রামরামের বাংলা ও ফারসীজ্ঞান যা মিশনারীদের অহরহ

তাঁকে ঐ পদে স্থায়িভাবে নিযুক্ত করার জন্য উপর মহলে সুপারিশ করেন, কিন্তু তাঁরা রামমোহনকে উক্তপদে নিয়োগ করতে অসম্মত হন। তিনি স্বল্পকালের জন্য অস্থায়িভাবে দেওয়ানির পদে অধিষ্ঠিত থাকলেও সেকালে সকলেই তাঁকে দেওয়ানজী বলত।

প্রয়োজনে লাগত। দ্বিতীয়তঃ রামরাম খ্রীস্টান ধর্ম গ্রহণ না করলেও মিশনারীদের হয়ে তীব্র ভাষায় হিন্দুধর্ম ও সমাজের কুৎসা রচনা করতেন। ক্রমে তিনি মিশনের কাজে লেগে গেলেন, কিছু পরে কেরী তাঁকে ফোর্ট উইলিয়ম কলেজেও নিযুক্ত করলেন।

কলেজের প্রধান পণ্ডিত মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার ও দ্বিতীয় পণ্ডিত রামনাথ বিদ্যাবাচস্পতি বেতন পেতেন যথাক্রমে মাসিক দু'শ ও একশ টাকা। ১৮০১ খ্রীস্টাব্দে এই বেতনের হার নিতান্ত তুচ্ছ করবার মতো নয়। আর ছ'জন সহকারী পণ্ডিতের (রামরাম বসু, শ্রীপতি রায়, আনন্দচন্দ্র, রাজীবলোচন মুখোপাধ্যায়, কাশীনাথ তর্কপঞ্চানন মুখোপাধ্যায় ও পদ্মলোচন চূড়ামণি)[১] মাসিক বেতন ছিল পঞ্চাশ টাকা করে। কেরীর নির্দেশে রামরাম ১৮০১ সালে 'রাজা প্রতাপাদিত্য চরিত্র' এবং ১৮০২ সালে 'লিপিমালা' রচনা করেন। তিনি প্রতাপাদিত্যের জ্ঞাতি ছিলেন বলে কেরী উপযুক্ত ব্যক্তিকেই প্রতাপাদিত্যের কাহিনী লিখতে বলেছিলেন। এ পুস্তিকা মারাঠী গদ্যেও অনূদিত হয়েছিল, অনুবাদ করেছিলেন ঐ কলেজের মারাঠী বিভাগের প্রধান পণ্ডিত বৈদ্যনাথ। রামরাম বসু ফারসী ভাষায় যে সমস্ত উপকরণ হাতের কাছে পেয়েছিলেন এবং নিজের পরিবার ও লোকসমাজে প্রতাপাদিত্যের কাহিনী সম্বন্ধে যা সংগ্রহ করতে পেরেছিলেন তারই উপর ভিত্তি করে এই পুস্তিকাটি রচনা করেছিলেন। নানা ত্রুটি সত্ত্বেও 'রাজা প্রতাপাদিত্য চরিত্র'ই বাঙালী রচিত প্রথম মুদ্রিত বাংলা গ্রন্থ। দোম আন্তোনিও রচিত 'ব্রাহ্মণ-রোমানক্যাথলিক সংবাদ' বাঙালীর লেখা প্রথম গদ্যগ্রন্থ হলেও এটি মুদ্রিত হয়নি বলে হিসেব থেকে এটিকে বাদ দেওয়া যেতে পারে। ঐতিহাসিক ও প্রামাণিক উপাদানের অভাব ঘটলেও রামরাম প্রতাপাদিত্যের কাহিনীটি মোটামুটি বর্ণনা করতে পেরেছেন। অবশ্য কোথাও কোথাও অতিরঞ্জন ও কল্পিত কাহিনীর কিছু বাড়াবাড়ি বাংলা সাহিত্যের প্রথম ঐতিহাসিক মৌলিক গদ্যগ্রন্থ বলে এটি স্বীকৃতির যোগ্য।

এই পুস্তিকার ভাষা ও বর্ণনার রীতিকে হরপ্রসাদ শাস্ত্রীর মতো অনেকেই অপাঠ্য' বলে লেখককে নিন্দা করেছেন। এর অন্বয়ের মারাত্মক ত্রুটি, ভাষা-ভঙ্গিমার জড়তা ও আরবী-ফারসী শব্দের বাড়াবাড়ি হলেও একালের পাঠকদেরও বিরূপ করে তুলবেই। একটু ভদ্রগোছের দৃষ্টান্ত দেওয়া যাক:

---

১. পদ্মলোচন চূড়ামণি নবদ্বীপের অধিবাসী ছিলেন। তাঁর কাছে টমাস সংস্কৃত শিক্ষা করেন।

> এই মতে সকলেই আপন স্থানে গতি করিলে রাজা সে খোজা সেনাপতি সমিভ্যারে করিয়া বাহিরের গড়ে স্থিতি করিলেন সে দিবস এবং রজনীতে ঘোর নিশায় দেখেন এক অগ্নি আকার পড়িল শূন্য হইতে এবং তিষ্ঠিল সেই বনে।...রাজা অতিসাহসি খোজাকে সাথে করিয়া অশ্ব আরোহণে গতি করিলেন সেই স্থানে।

এখানে ইসলামি শব্দের বিশেষ বাহুল্য না থাকলেও অন্বয়ে গোলমাল আছে। তাঁর অন্তত দু'শ বছর আগে রচিত যে সমস্ত গদ্যের দৃষ্টান্ত সংগ্রহ করা গেছে তার অন্বয়বন্ধন এতটা মারাত্মক নয়। কোন কোন স্থানে রামরাম প্রচুর আরবী ও ফারসী শব্দ ব্যবহার করেছেন। এ পুস্তিকার যে কোন পৃষ্ঠা খুললেই বাদসাহি কোট, খালিসা, তক্ত, ওফাত, কাজিয়া, মুবারাক, তহশিল, তাগাদা, শওগাত, ফরমান, খেলাত, আরজদাস্ত, কাননগো, মুহুরি, ওজির, খানসামানি, খানজাত, মুরচাবন্দি, মজবুতি, ফরমান, তবচি, দেহড়, মালগুজারি, ওস্তত ইত্যাদি অসংখ্য আরবী-ফারসী শব্দ চোখে পড়বে। অবশ্য গোঁড়া ব্রাহ্মণ-পণ্ডিত মৃত্যুঞ্জয়ও 'রাজাবলি'তেও মুসলমান শাসন বর্ণনা করতে গিয়ে জিম্মা, কিল্লা, দখল, জবান দমা, ওগয়রহ, তমস্সুক, নেয়াবৎ, জিন্নতুল, বিলায়ৎ, বিরাদরি, দরমাহি, চুগল, খেদমত, গুজারি প্রভৃতি শাসন-সংক্রান্ত আরবী-ফারসী শব্দ ব্যবহারে সঙ্কোচ বোধ করেননি। কারণ সেকালে রাজসরকারে, শাসনব্যবস্থা, রাজস্ব ও বিচার বিভাগে অজস্র আরবী-ফারসী শব্দ ব্যবহৃত হত। তাই বোধ হয় রামরাম তাঁর প্রথম পুস্তকে এত ইসলামি শব্দ ব্যবহার করেছেন। কিন্তু কেরীর নির্দেশেই বোধ হয় তিনি পরের বছরে লেখা 'লিপিমালা'র ভাষা-ভঙ্গিমা একেবারে বদলে ফেলেন, আরবী-ফারসী শব্দের অকারণ বাহুল্যও হ্রাস পায়। আগেই আমরা দেখিয়েছি মিশনারী সম্প্রদায় ও ইস্ট ইণ্ডিয়া কোম্পানীর বাংলা ভাষায় অভিজ্ঞ কর্মচারীরা বাংলা ভাষায় আরবী-ফারসী শব্দের ব্যবহার হ্রাস করতে চেয়েছিলেন। হ্যালহেড সাহেব *The Grammar of the Bengal Language*-এর ভূমিকায় এই একই মত কিছু পূর্বেই ব্যক্ত করেছিলেন। ফরস্টারও তাঁর *A Vocabulary in two parts, English and Bongalee and Vice Versa* (*1799-1802*) শীর্ষক অভিধানে সংস্কৃতানুসারী বিশুদ্ধ বাংলা ভাষার কথাই বলেছিলেন। বাংলা ভাষাকে dialect থেকে উদ্ধার করে ভাষার মর্যাদা দিতে হবে, এই ছিল তাঁর প্রধান বক্তব্য। মার্শম্যান যথার্থই বলেছেন, ফরস্টার ছিলেন 'most eminent Bengali scholar till the appearance of Dr. Carey.' তাঁর অভিধানে তিনি বাংলা ভাষায় অকারণ ইসলামি শব্দের

অনুপ্রবেশে বাধা দিয়েছেন। এই যুগের শাসনকার্যে একটা নতুন পরিবর্তন ঘটে যায়। ১৮৩৮ সাল থেকে সরকারী কাজকর্ম, শাসন ও বিচার বিভাগ থেকে ফারসীর ব্যবহার লুপ্ত হল, এবং তার স্থান অধিকার করল ইংরেজি ও বাংলা। ফলে দেশ থেকে ফারসী ব্যবহারের অবসান ঘটল। অবশ্য শব্দ ভাণ্ডারে অনেক আরবী-ফারসী-তুরকী শব্দ রয়ে গেছে। বাংলার মুসলমান সমাজে, তাদের দৈনন্দিন জীবনে, ধর্মীয় আচার-আচরণে প্রচুর পরিমাণে ফারসী শব্দের ব্যবহার এখনও লক্ষিত হয়। কিন্তু কেরী ও অন্যান্য শ্বেতাঙ্গ পণ্ডিত মনে করেছিলেন, সেমিটিক ভাষার সঙ্গে বাংলা ভাষার কোন আত্মিক যোগ নেই, বরং সংস্কৃতই তার স্বাভাবিক আত্মীয়। ১৮৪৯ সালের দিকে সেটন-কারও স্বীকার করেছিলেন যে, লাতিনের সঙ্গে ইতালী ভাষার যে সম্পর্ক, সংস্কৃতের সঙ্গে বাংলার সম্পর্ক তারও চেয়ে গভীর ও ঘনিষ্ঠ। মুসলমান শাসকের ভাষার দৌরাত্ম্য সত্ত্বেও বাংলা ভাষার মূল বনিয়াদ নষ্ট হয়নি, এই ছিল তাঁর অভিমত।

রামরামের 'লিপিমালা'র প্রধান বৈশিষ্ট্য পত্রের মধ্য দিয়ে দেশের নানা চিত্র ও কাল্পনিক ঘটনার পরিচয় প্রদান। গ্রন্থের প্রারম্ভে আছে 'সৃষ্টি স্থিতি প্রলয় কর্ত্তা জ্ঞানদ সিদ্ধি দাতা পরম ব্রহ্মের উদ্দিশ্যে নত হইয়া প্রণাম ও প্রার্থনা করিয়া নিবেদন করা যাইতেছে।' এই উক্তিতে কেউ কেউ মনে করেন, তিনি সম্ভবতঃ রামমোহনের সংস্পর্শে এসেছিলেন, তা নইলে 'পরমব্রহ্মের' উল্লেখ করতে পারতেন না। কারও মতে, রামরাম লিপিমালার ভাষা রামমোহনের দ্বারা সংশোধন করিয়ে নিয়েছিলেন, তাই এর ভাষা সর্বপ্রকার আতিশয্য বর্জিত ও সরল সহজ হতে পেরেছে। এ-সব অলীক কল্পনার কোন বিশ্বাসযোগ্য প্রমাণ নেই। পরমব্রহ্মতত্ত্ব তিনি রামমোহনের কাছ থেকে পেয়েছিলেন, একথা যুক্তিসঙ্গত নয়, কারণ ১৮০২ সালে রামমোহন বাংলা গদ্যে লেখাই শুরু করেননি। তাঁর প্রথম গ্রন্থ 'তুহ্ফাৎ-উল-মুয়াহ্হিদীন' ফারসী ভাষায় লেখা, প্রকাশিত হয় ১৮০৩ বা ১৮০৪ সালে। রামরাম বসুর প্রায় পঁচাত্তর বৎসর পূর্বে দোম আন্তোনিও 'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ'-এর একাধিক স্থানে 'পরম ব্রহ্মো'-র উল্লেখ করেছেন। সে যাই হোক একথা সত্যের ও ইতিহাসের খাতিরে স্বীকার করতে হবে যে, 'লিপিমালা'র ভাষা রামমোহনের যে-কোন রচনার চেয়ে সরল। রামরাম সর্বপ্রথম যখন পয়ার-ত্রিপদীতে খ্রীস্টজীবনী বিষয়ক কবিতা লেখেন তখন রামমোহন চৌদ্দ বৎসরের বালকমাত্র। রামরাম রামমোহনের চেয়ে অন্তত ষোল বৎসরের বড়ো ছিলেন। সুতরাং উভয়ের মধ্যে পরিচয় থাকলেও কেউ কাউকে প্রভাবিত করতে পারেননি। রামরাম শ্রীরামপুরের

মিশনারী সহবাসে থাকতেন, তাঁদের অনুগ্রহ-পুষ্ট হয়ে হিন্দু ধর্মের কুৎসা করতেন। এরূপ ক্ষেত্রে রামমোহনের সঙ্গে তাঁর সম্প্রীতি কল্পনা করা যায় কি? সুতরাং 'লিপিমালা'র ভাষা রামমোহনের দ্বারা সংশোধিত এ কথা তথ্যসঙ্গত নয়।

ভাষা, বানান ও ব্যাকরণের নানা ত্রুটি থাকলেও রামরাম 'লিপিমালা'য় সহজবোধ্যতা ও সরলতা অনেকটা বজায় রাখতে পেরেছেন। 'রাজা প্রতাপাদিত্য চরিত্র'র ভাষাবিন্যাস আরও ত্রুটিপূর্ণ এবং আরবী-ফারসী শব্দ ভারে এ ভাষার গতি প্রায়শঃই স্তব্ধ হয়ে গেছে। অবশ্য দু একটি স্থল নিতান্ত মন্দ হয়নি বিশেষত দুঃখশোকের বর্ণনায় রাজা প্রতাপাদিত্য চরিত্র'র ভাষা-ভঙ্গিমায় কিছু আন্তরিকতার স্পর্শ আছে। দাউদ খাঁ করবানি যুদ্ধে নিহত হলে তাঁর 'বেগম বিসন্ন বদনা খিদ্যমানা অতি কাতরা হইয়া একদৃষ্টে চাহিয়া রহিয়া' যে ভাষায় বিলাপ করেছেন তার অকৃত্রিমতা সহজেই হৃদয় স্পর্শ করবে:

> চিত্রের পুথলির ন্যায় দুই চক্ষু অশ্রুপূর্ণ শোকেতে কাতরা হইয়া ধরণিতলে পড়িয়া গড়াগড়ি দিয়া রোদন করিতেছেন। শান্তনা করে এমত কেহ নাই হা নাথ২ করিয়া বহুবিধ বিলাপীর ক্রন্দন করিতেছেন কি করিব। কোথা যাব। কি হবে উপায়। এই মত ভুমিতে পড়িয়া বেগম বিলাপ করে। বেগমের বিলাপেতে যাবদীয় লোক হায়২ রবে রোদন করিতে লাগিল। ওমরায়ের কঠিনান্তঃকরণ কোমল হইল ছল২ অক্ষিতে রোদন করিলেন।

ভাষার এই সরলতা 'লিপিমালা'য় অধিকতর স্বাভাবিক হয়েছে। 'রাজা প্রতাপাদিত্য চরিত্র'-এর তুলনায় এ ভাষা অসাধারণ উন্নতি লাভ করেছে—হয়তো কেরীর নির্দেশে। পত্রের ঢঙে লেখা এইটুকু বিবেচনা করা যেতে পারে—

> এ বৎসর শেষ হইল অথাচ ওখানকার কর কি পত্র কিছুই আইসে না কারণ কি তত্ত্বাদিশ্যে বসন্ত রায় ফষ্টিক সহিত পরিবার পনের জন প্রেরিত হইল। সাম্বৎসরিক কর বক্রী সংপ্রতি দশলক্ষ প্রেরণ করিবা গৌণ না হয়। এখানে সংপ্রতি বিগ্রহ উপস্থিত সিন্ধুকুলাধিপ মানবরাজা বলবন্ত রায়ের উপর বল করিয়া অধিকার লুট করিয়াছে তাহার প্রতিফল দিতে হইবেক তাহার আসন্নকাল বুঝা যাইতেছে নতুবা কি আসাক্রমে এ রাজ্যের উপর দৌর্জ্জন্যতা করে।

উপযুক্ত বিরামচিহ্ন বসিয়ে দিলে এ ভাষার যৎসামান্য দুর্বোধ্যতাও চলে যাবে। 'লিপিমালা' প্রকাশের পর রামরাম আরও এগার বৎসর জীবিত ছিলেন (মৃত্যু: ৭ আগস্ট, ১৮১৩), এবং মৃত্যুর দিনও সকালে কলেজে কাজ করেছিলেন। কিন্তু তিনি আর কোনো গ্রন্থ লেখেননি। অথচ ভাষা যথেষ্ট সরল হয়ে এসেছিল, ইচ্ছা

করলে তিনি নতুন কোন গ্রন্থ রচনায় হাত দিতে পারতেন এবং নিশ্চয়ই অধিকতর কৃতিত্বের পরিচয় দিতেন। কেরী তাঁকে আর কোনো গ্রন্থ রচনার ভার দিলেন না কেন তাও বোঝা যাচ্ছে না। সে যাই হোক, তাঁর ভাষায়, বিশেষতঃ প্রথম গদ্যরচনায় নানা ত্রুটি থাকলেও ( বিশেষতঃ বানান ও বিশেষ্য-বিশেষণের ত্রুটি ) প্রথম মুদ্রিত বাংলা গদ্যের রচনাকার বলে বাংলা গদ্যের ইতিহাসে তাঁর নাম চিরদিন উল্লিখিত থাকবে।

১১.

গোলোকনাথ শর্মা ফোর্ট উইলিয়ম কলেজের সঙ্গে যুক্ত ছিলেন না। কিন্তু মিশনারীদের সঙ্গে পূর্ব থেকেই পরিচিত ছিলেন। খুব সম্ভব টমাস তাঁর কাছে কিছু দিন বাংলা শিখেছিলেন। তাঁর 'হিতোপদেশ' ১৮০১ সালে প্রকাশিত হয় বলে মনে হচ্ছে। কেউ মনে করেন এটি প্রকাশিত হয়েছিল ১৮০২ সালে। আমাদের অনুমান ১৮০১ সালে গ্রন্থের মুদ্রণ শেষ হলেও এর প্রকাশকাল ১৮০২। বলাই বাহুল্য এটি সংস্কৃত হিতোপদেশের অনুবাদ এবং বাংলা ভাষায় প্রথম অনুবাদ। হিতোপদেশের নীতিবিষয়ক গল্পগুলির প্রতি মিশনারীদের বিশেষ আকর্ষণ ছিল। তাই দেখা যাচ্ছে গোলোকনাথ ছাড়াও মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার ও রামকিশোর তর্কচূড়ামণি কয়েক বৎসরের ব্যবধানে দুবার হিতোপদেশের বঙ্গানুবাদ করেন। স্বয়ং ইয়েট্স্ ১৮৪৮ সালে হিতোপদেশের আর এক অনুবাদ করেন। ১৮২০ সালে ভবানীচরণ বন্দ্যোপাধ্যায় হিতোপদেশের যে অনুবাদ করেন তাতে পঞ্চতন্ত্রের আখ্যানও যুক্ত হয়েছিল। গোলোকনাথের অনুবাদের ভাষা রামরামের চেয়ে সহজ ও সরল। যেমন :

> গোদাবরী নামেতে নদীতীরে এক প্রকাণ্ড শাল্মলী বৃক্ষ আছে। সেই গাছের উপর নানান দিগ হইতে পক্ষীরা আসিয়া রজনীতে বাস করে। তারপর কদাচিত একদিন রাত্রি অবশেষেতে চন্দ্র অস্ত যাইতেছেন এমত কালেতে এক ব্যাধ যমের সদৃশ জাল দড়ি হস্তে করিয়া আসিতেছে।

এভাষা প্রচলিত বাংলা গদ্যের আত্মীয়, একালেও এ ভাষা আদৌ নিন্দনীয় হবে না। গোলোকনাথ সংস্কৃত পণ্ডিত ছিলেন। কিন্তু বাংলা ভাষার প্রাণধর্ম ভালোই জানতেন। তাই এ ভাষার মধ্যে পরিচ্ছন্নতা ও পারিপাট্য দেখা যায়। দু-চারটি পুরাতন ধরনের প্রয়োগ থাকলেও এটি প্রায় আধুনিক কালের মতো। অবশ্য যাকে বিশিষ্ট গদ্যরীতি বলে তখনো তা গড়ে ওঠেনি, বিদ্যাসাগরের পূর্বে তার স্বরূপ বড়ো কেউ ধরতে পারেননি, মৃত্যুঞ্জয় অজ্ঞাতসারেই গদ্যরচনার মধ্যে

নিজের ব্যক্তিস্বরূপ যৎকিঞ্চিৎ মুদ্রিত করে দিয়েছিলেন। গোলোকনাথের ভাষা ঠিক সেই পর্যায়ে না উঠলেও মোটামুটি স্বাভাবিক বলে গৃহীত হতে পারে।

১২.

এই সংকলনের সর্বশেষে মুদ্রিত মৃত্যুঞ্জয় বিদ্যালংকারের ( ১৭৬২-১৮১৯ ) 'বত্রিশ সিংহাসন'-এর ( ১৮০২ ) সবটা এবং 'প্রবোধচন্দ্রিকা'র ( ১৮১৩ ) যৎসামান্য দৃষ্টান্তের প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করি। ফোর্ট উইলিয়ম কলেজের সর্বশ্রেষ্ঠ লেখক এবং বিদ্যাসাগরের পূর্বে একমাত্র ভাষা সচেতন লেখক মৃত্যুঞ্জয় রামমোহনের সময়ে কলকাতায় বর্তমান ছিলেন। পুরাতন পদ্ধতিতে সংস্কৃতশাস্ত্র, সংহিতা ও সাহিত্যে অসাধারণ পাণ্ডিত্য অর্জন করেছিলেন, কিন্তু কিছুমাত্র ইংরেজি জানতেন না। তা সত্ত্বেও কোন কোন বিষয়ে অতিশয় আধুনিক মত ব্যক্ত করেছেন এবং বাংলা গদ্যের যথার্থ স্টাইল বা রচনাপদ্ধতি কেমন হওয়া উচিত তা নিয়ে তিনি নিজে পরীক্ষা করেছেন। তাঁর ভাষার তুলনায় রামমোহনের রচনার ভাষা বর্ণগন্ধহীন মনে হবে। বাংলা গদ্যের যে চিরায়ত সাধুরূপটি বিদ্যাসাগরের হাতে পুষ্টিলাভ করে, মৃত্যুঞ্জয় তার সার্থক সূচনা করেন। সমাজে তিনি অতিশয় মান্য ছিলেন, মিশনারী সম্প্রদায় তাঁকে অত্যন্ত শ্রদ্ধা করতেন, রাজপুরুষেরাও তাঁর মতামতের বিশেষ মূল্য দিতেন। কিন্তু রামমোহনের ছায়ায় পড়ে তিনি কিছুটা নিষ্প্রভ হয়ে গেছেন। তাই তাঁর রচনাভঙ্গিমার বৈশিষ্ট্য অনেক কৃতবিদ্য পাঠকের কাছেও হাসির বস্তু। রামগতি ও দীনেশচন্দ্র মৃত্যুঞ্জয়ের সব লেখার সঙ্গে পরিচিত ছিলেন না। তাই তাঁর 'প্রবোধচন্দ্রিকা' থেকে একটি উৎকট পঙ্‌ক্তি ( 'কোকিল কলালাপ বাচাল যে মলয়াচলানিল সে উচ্ছলচ্ছীকরাত্যচ্ছ নির্ঝরাম্ভঃ কণাচ্ছন্ন হইয়া আসিতেছে') উদ্ধৃত করে তাঁর ভাষার তীব্র নিন্দা করেছেন। কিন্তু এ নিন্দা তাঁর আদৌ প্রাপ্য নয়, ওটি দণ্ডীর কাব্যাদর্শের একটি পঙ্‌ক্তির অনুবাদ, অনুবাদটি সুশ্রাব্য ও সুবোধ্য হয়নি তা অবশ্য স্বীকার করতে হবে। তা বাদ দিলে দেখা যাবে তাঁর 'বত্রিশ সিংহাসন' ( ১৮০২ ), 'হিতোপদেশ' ( ১৮০৮ ) এবং 'প্রবোধচন্দ্রিকা'র (১৮১৩ সালে রচিত, ১৮৩৩ সালে মুদ্রিত ) ভাষা থেকে আড়ষ্টতা দোষ অনেকাংশে দূর হয়েছে। 'প্রবোধচন্দ্রিকা' বিচিত্র ধরনের গল্প, এর ভাষাভঙ্গীও বিচিত্র ও বিবিধ। প্রধানতঃ তিনটি ভাষা রীতি—(১) সংস্কৃতানুসারী গুরুগম্ভীর মন্থর শব্দসজ্জা ও অন্বয় যা অনেকটা কথকতার পৃথুল বাক্যসজ্জা মনে করিয়ে দেয়; (২) পরিচ্ছন্ন সাধু গদ্যরীতি, যেটি আধুনিক বাংলা গদ্যের মূল ভিত্তি; (৩) লঘু, কৌতুকপ্রবণ

গ্রাম্য বাগ্‌ভঙ্গিমা –যা বাঙালীর নিজস্ব জীবনচর্যা থেকে উদ্ভূত বলিষ্ঠ সজীব নাটকীয় রীতি। এখানে এই তিন রীতির তিনটি নমুনা দেওয়া গেল। পাঠকগণ নিজেরাই স্বাভাবিক ভাষাবোধের দ্বারা এই তিন রীতির বাহ্যলক্ষণ সহজেই ধরতে পারবেন।

১. ইতোমধ্যে এক ধূর্ত্ত কপট সন্ন্যাসী দেহাত্মবাদী প্রত্যক্ষমাত্র প্রমাণবাদী রাজসভাতে আসিয়া উপস্থিত হওয়া কৃষ্ণাজিনোপবিষ্ট রাজাকে জিজ্ঞাসা করিল। হে মহারাজ এ সকল সামগ্রী সমাধান কি নিমিত্তে হইয়াছে। রাজ কহিলেন আমি তীর্থ যাত্রা করিব তদর্থে এ সকল সামগ্রীর আয়োজন হইয়াছে। চার্ব্বাক কহিল তীর্থ বা কি তীর্থযাত্রা করিলেই বা কি হয়। রাজা কহিলেন গঙ্গাদি তীর্থে তৎস্নানাদিতে পুণ্যোৎপাদন হয় তৎপুণ্যে ফলাকাঙ্ক্ষীর স্বর্গ হয় ফলাভিসন্ধি রহিতের চিত্তশুদ্ধ্যাদি প্রণালীক্রমে তত্ত্বজ্ঞান হইয়া মুক্তি হয়। চার্ব্বাক এই বাক্য শুনিয়া অত্যন্ত উপহাস করিয়া কহিল প্রতারককল্পিত মিথ্যা প্রমাণেতে অজ্ঞানীরা নষ্ট হউক কিন্তু মহারাজ তুমি জ্ঞানবান্ সারগ্রাহী তোমার উপযুক্ত এ বাক্য নহে। পারমার্থিক জ্ঞানীরদের যে কথা তাহা শুন যে অজ্ঞানিপুরুষেরা স্বর্গার্থ কর্ম্ম করে তাহারদের এ বড় বুদ্ধিভ্রম যে কর্ম্মের বিনাশ প্রত্যক্ষতো দেখে সেই বিনষ্ট কর্ম্মকে দেহান্তর স্বর্গাদি ফলের জনক করিয়া বলে। বিধ্বস্ত কারণ কখন কার্য্যের জনক হয় না যেমন দগ্ধসূত্র পটের জনক না হন অতএব স্বর্গ মিথ্যা এবং এই যুক্তিতে নরকো মিথ্যা আর বর্ত্তমান দেহপাতোত্তর ভাবিদেহান্তর সম্বন্ধ আত্মার হয় একথা নিতান্ত অন্ধপরম্পরাসিদ্ধ কথার ন্যায় অতএব আত্মার শরীরান্তর প্রাপ্ত মিথ্যা এ প্রযুক্ত স্বর্গ ও নরক ও মর্ত্ত্য এবং অপ্রত্যক্ষ যে ধর্ম্মাধর্ম্ম সেও মিথ্যা দেহাতিরিক্ত আত্মা আছেন এ যে কথা গগনকুসুম প্রায় মহারণ্যস্থ বৃক্ষাদির ন্যায় স্বতঃস্থিত্যুৎপত্তিপ্রলয়শালী সংসারের কর্ত্তা পাতা হর্ত্তা ঈশ্বর এই যে কল্পনা সে কল্পনামাত্র অতএব প্রত্যক্ষাতিরিক্ত প্রমাণে যে প্রামাণ্য বুদ্ধি সে অপ্রামাণিক কিন্তু অন্ধগোলাঙ্গুলের ন্যায় অজ্ঞানান্ধ লোকের ব্যামোহ কারণ অসদুপদেশমাত্র।

এই দীর্ঘ উদ্ধৃতি থেকে মৃত্যুঞ্জয়ের সাধু রীতির স্বরূপ বোঝা যাবে। এই অংশটি দেহাত্মবাদী ও বার্হস্পত্য দর্শনে বিশ্বাসী জড়বাদী চিন্তার প্রথাসিদ্ধ বিবৃতি। তার্কিক আলোচনায় তাঁকে তাই একটু ঘনত্ব বিশিষ্ট বাক্যপুঞ্জ সাজাতে হয়েছে, যার তাৎপর্য দুর্বোধ্য না হলেও সন্নিবেশ কিছুটা বাধাগ্রস্ত। মাঝে মাঝে কিছু পুরাতন প্রয়োগও লক্ষ্য করা যাবে। কিন্তু এর ‘প্রত্যক্ষ’ ‘অনুমান’,

প্রভৃতি পারিভাষিক নৈয়ায়িক ব্যাপার ছেড়ে দিলে চার্বাকের উক্তি, কিছু গুরুভার সত্ত্বেও, সুবোধ্য। এ লেখা রামমোহনের বাংলা রচনার ছ' বছর আগে রচিত হয়েছিল। রামমোহনের গদ্যের সঙ্গে এর তুলনা করলে দেখা যাবে, রামমোহনের গদ্যরীতি এতটা স্বাভাবিক হতে পারেনি—তার বিন্যাসের মধ্যে একটু অনভ্যস্ততা আছে। তাই তাঁর পন্থা পরে অনুসৃত হয়নি, এবং মৃত্যুঞ্জয়ের রীতি অল্পস্বল্প পরিবর্তনের পর সহজেই বাঙালীর ভাষারীতির সঙ্গে মিশে গেছে।

> ২. এইরূপ নানা প্রকার মনের মধ্যে চিন্তা করিয়া পুরন্দর দেশান্তর প্রস্থান করিলেন। নানা দেশ ভ্রমণ করিতে২ মলয় পর্ব্বতের নিকটে পীতপুর নামে পুরীতে উপস্থিত হইলেন। সেই পুরীতে রাত্রিতে এক স্ত্রীর করুণস্বরে রোদন শুনিলেন। অনন্তর প্রাতঃকাল হইলে তৎপুরীস্থ লোকেরদিগকে জিজ্ঞাসা করিলেন কল্য রাত্রিতে তোমারদের নগরেতে কোন স্ত্রীলোক রোদন করিতেছিল। গ্রামস্থ লোকেরা কহিলেন আমরাও এই রূপ প্রত্যহ রাত্রিকালে এক স্ত্রীলোকের রোদন শুনি কিন্তু সে কোন স্ত্রীলোক করে ইহা জানি না আমরা সকলে এই রোদন শুনিয়া অনিষ্ট শঙ্কা প্রযুক্ত সর্ব্বদা ব্যাকুল থাকি।

এই দ্বিতীয় নমুনাটি প্রকৃতপক্ষে আধুনিক বাংলা গদ্যের প্রথম দৃষ্টান্ত। বিদ্যাসাগর এ ভাষাতে কারুকার্য, পরিমাণসামঞ্জস্য ও যতি সংস্থাপন করে নীরস বিবৃতিতে রস সঞ্চার করেছিলেন। এই ভাষাই বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথের প্রতিভার গুণে বাঙালীর ধ্যান-ধর্ম ও জ্ঞান-কর্মের একমাত্র বাহনে পরিণত হয়েছে।

> ৩. ওমা একি হইল শিয়ালের কামড় বড় মন্দ না জানি মোর ভাগ্যে কি আছে অভাগিনী জন্মদুঃখিনী মুই। মোর চাস্ করিব ফসল পাবো রাজার রাজস্ব দিয়া যা থাকে তাহাতেই বছরশুদ্ধ অন্ন করিয়া খাবো ছেলেপিলাগুলি পুষিব। যে বছর শুকা হাজাতে কিছু খন্দ না হয় সে বছর বড় দুঃখে দিন কাটি কেবল উড়িধানের মুড়ী ও মটর মসুর শাকপাত শামুক গুগলি সিজাইয়া খাইয়া বাঁচি খড়কুটা কাটা শুকনা পাতা কঞ্চী তুঁষ ও বিল ঘুঁটিয়া কুড়াইয়া জ্বালানি করি। কাপাস তুলি তুলা করি ফুড়ি পিঁজী পাইজ করি চরকাতে সুতা কাটি কাপড় বুনাইয়া পরি। আপনি মাটেঘাটে বেড়াইয়া ফলফুলুরিটা যা পাই তাই হাটে বাজারে মাতায় মোট করিয়া লইয়া গিয়া বেচিয়া পোণেক দশগণ্ডা যা পাই। ও মিন্সা পাড়াপড়সিদের ঘরে মুনিস্ খাটিয়া দুইচারি পোণ যাহা পায় তাহাতে তাঁতির বানী দি ও

তেল নুন করি কাটনা কাটি ভাড়া ভানি ধান কুড়াই ও সিজাই শুকাই ভানি খুদ কুঁড়া ফেন আমানি খাই। শাক ভাত পেট ভরিয়া যেদিন খাই সে দিন তো জন্মতিথি।

এই নমুনাটি চমকপ্রদ। দৈনন্দিন জীবনের এ-হেন দুঃখবেদনপূর্ণ বর্ণনা বোধ হয় দীনবন্ধুর পূর্বে এবং পরেও কেউ সাহিত্যের কোন শাখায় ফোটাতে পারেননি। এ দুঃখকষ্ট রোমান্টিক বেদনাবিলাস নয়, অথবা রাজনীতিঘেঁষা বাঁধা বুলিও নয়। দরিদ্র নিম্নশ্রেণীর মানুষের প্রতি কতটা সহানুভূতি থাকলে দুঃখের পাঁচাপাঁচি পাঁচালীও শিল্পরূপ লাভ করতে পারে তা সহজেই অনুমেয়। বর্ণের গুরু ব্রাহ্মণ মৃত্যুঞ্জয় যেভাবে জাতিপাঁতি ও আভিজাত্যের আবরণ ফেলে দিয়ে দরিদ্র কৃষাণীর দুঃখের জগতে প্রবেশ করেছেন, তা ভাবলে বিস্ময়ের সীমা থাকে না।

এবার এক বর্বর বাঘ ও চতুর শিয়ালের প্রসঙ্গ উল্লেখ করি। জীবজন্তুকে নিয়ে য়ুরোপে ও ভারতবর্ষে, প্রাচ্যের নানা দেশে গল্পকাহিনী, উপকথা, রূপক গড়ে উঠেছে। জন্তুর মুখে মানুষের বাক্য দিয়ে, তাদের ব্যবহারের মধ্যে মানবীয় ব্যবহার আরোপ করে কতই উপকথা ও নীতিকথা গড়ে উঠেছে, শিশুরা মাতৃক্রোড়ে শুয়ে শুয়ে কত বাঘ-সিংহ-শিয়ালের গল্প শুনেছে। 'প্রবোধ চন্দ্রিকা'য় মৃত্যুঞ্জয় যে বাঘ-বাঘিনী-শিয়ালের গল্প লিখেছেন বাংলা কাহিনীতে তার দাম কম নয়। গল্পটি হল এই: মহাপরাক্রম একটি বাঘ তার বাঘিনী ও শাবকগুলিকে গুহায় রেখে প্রতিদিন শিকার করতে যায় এবং সন্ধ্যায় শিকার নিয়ে বাসায় ফেরে। তার অনুপস্থিতির সুযোগে এক লোভী ও চতুর শিয়াল বাঘিনীকে তর্জন-গর্জন করে এবং ভুক্তাবশিষ্ট মাংস খেয়ে পালায়। একদিন গোঁয়ার বাঘ শিয়ালকে বাগে পেয়ে তাড়া করে গেল, কিন্তু দুর্ভাগ্যক্রমে বাঘটি গাছের ডালের ফাঁকে গলা আটকে দমবন্ধ হয়ে মারা গেল। তখন শিয়াল ভয় ত্যাগ করে বাঘিনীর কাছে এসে সদম্ভে বলল,

ওলোলো মাগী কেমন এখন হইল যেমন মতি তেমনি গতি ভাতারের গরবে পা ভুঁয়ে পড়ে না তোর স্বামী বুঝি আমার ঘাড় ভাঙিবে আয় দেখসিয়ে কার ঘাড় ভাঙ্গা গেল হা রাঁড়ী তোর এত বড় কথা বামন হইয়া চাঁদে হাত আমি কেমন লোক তা জান না এখন জানিলি ভূতে পশুন্তি বর্বরাঃ যা দেখ গিয়া তোর মহাবল পরাক্রম পতিকে হরিকাঠ দিয়া হরি ভজাইয়া এই মর্দারাম জাজ্বল্যমান বসিয়াছেন। গেহনর্দী কৃতঘ্ন বিশ্বাসঘাতী দুর্মদ বেটা আমার খায় মাগিলে আবার মারিতে ধায় যেমন কর্ম তেমনি ফল।

> যা না দেখ গিয়া তাহাকে·· ছেঁচড়ি দিয়া ঘুষড়িয়া লইয়া কান্ মুচড়িয়া ঘাড় মুড়িয়া হাড়ে ঠুকিয়া রাখিয়াছি বাবাজী চক্ষু তরজিয়া দাঁড় বিদড়িয়া পড়িয়া আছেন। বাহাদুরি ঘুষড়িয়া গিয়াছে।

ক্রিয়া ও সর্বনামে সাধুরীতি রক্ষা করেও সংলাপের ভাষা অসমাপিকা ক্রিয়ার সারিবন্দি প্রয়োগে কতটা সরস হতে পারে এই উদ্ধৃতিটি তার এক চমৎকার দৃষ্টান্ত। আর একটি দৃষ্টান্ত দিই। শিয়াল এসে তাকে এবং শাবক ক'টিকে কীভাবে ভয় দেখায় তার বর্ণনা দিতে গিয়ে বাঘিনী তার স্বামী মহাপরাক্রম বাঘকে অনুযোগ করছে :

> সে সর্ব্বনেশে গোশাতে হন২ করিয়া আসিয়া দাঁত কড়মড় চক্ষু কণ২ যখন করে তখন ভয়েতে খোকা খুকি গুলির চক্ষু হইতে ঝর্ঝর্ করিয়া জল পড়ে ও ছরছর করিয়া মুতিয়া ফেলায় আমার প্রাণ ধড়ফড় করে গা থরথর গর২ ও জরজর করে যদি দৈবাৎ কদাচিৎ অল্প মাংস দি তবে ফর২ করিয়া ফিরিয়া যায় আবার আপনিই থরথর করিয়া আইসে।

এখানে ধন্যাত্মক শব্দদ্বৈতগুলি অত্যন্ত বিচক্ষণতার সঙ্গে বিন্যাস করা হয়েছে এবং প্রত্যেকটি শব্দদ্বৈত একটি বিশেষভাবের রূপ ফুটিয়ে তুলছে। এত স্বল্প পরিসরের মধ্যে হনহন, কড়মড়, কনকন, ঝর্ঝর্, ছরছর, গরগর, জরজর, ফরফর, থরথর—এতগুলি ধ্বন্যাত্মক শব্দদ্বৈত প্রযুক্ত হয়েছে। এদিক থেকে তাঁর অসাধারণ ভাষা জ্ঞান ছিল। তাঁর পূর্বে কোনো বাঙালী লেখক গ্রাম্য বাংলা slang বাংলা, অনুকারবাচী শব্দ ও ধ্বন্যাত্মক শব্দের এত সুবিহিত প্রয়োগ করতে পারেননি। সর্বোপরি বাঘিনী নিজের শাবকগুলিকে 'খোকাখুকি' বলায় সমস্ত ব্যাঘ্র পরিবারটি মানুষের সমাজ-সংসারের আকার লাভ করেছে। রূঢ়, গ্রাম্য, ইতর শব্দও যে কত জোরালো ও সজীব হতে পারে, তার মধ্যে রস ও রং সুখ ও দুঃখ, হাসি ও অশ্রু মিশে থাকতে পারে তার খবর দীনবন্ধু ছাড়া বাংলা সাহিত্যের আর কোন লেখক রাখতেন না, এখনও রাখেন না। ভাষার সেই অনাবৃত, বলিষ্ঠ, সুস্থ ও স্বাভাবিক চরিত্র ক্রমে মধ্য-ভিক্টোরীয় ( Mid-Victorian ) নীতি ও ব্রাহ্মসমাজের রুচির চাপে অতিশয় মার্জিত ও সূক্ষ্ম হয়ে পড়ল। হুতোমের মধ্যে শহুরে রং-তামাসা শেষবারের মতো জ্বলে উঠে একেবারে নিবে গেল। তার পর এলেন বঙ্কিমচন্দ্র, রবীন্দ্রনাথ। তাঁদের সুরুচি ও সুনীতির দাপটে অশিষ্ট গ্রাম্যতা মুখ লুকালো। এখন রজক-বাড়ি-ফেরত পাটভাঙা বাংলা ভাষা শুভ্র কান্তি নিয়ে বিরাজ করছে, কিন্তু অঙ্গে ধূলাবালি না লাগলে শুভ্রতারও মূল্য যাচাই হয় না। ধূলামাটি-মাখা বাংলা ভাষার মধ্যে যে কতটা

প্রাণের রস লুকিয়ে আছে, তা মৃত্যুঞ্জয়ের 'প্রবোধ চন্দ্রিকা' না পড়লে বোঝা যায় না। পরে তিনি জজ-পণ্ডিতের পদ লাভ করে কলেজের প্রধান পণ্ডিতের পদ ছেড়ে দিলেন, নানা গুরুতর কার্যে ব্যস্ত হয়ে পড়লেন এবং রামমোহনের প্রতিযোদ্ধা হিসেবে অবতীর্ণ হয়ে কলকাতার মধ্যপন্থী ভদ্রসমাজের আনুগত্য লাভ করলেন। কিন্তু বঙ্গসরস্বতীর সঙ্গে তাঁর ছাড়াছাড়ি হয়ে গেল। বাংলা গদ্যেরও বিকাশ যেন তর্কবিতর্কের কচ্‌কচির মধ্যে পড়ে সহজ সরস রূপ হারিয়ে ফেলল। রামমোহন বাংলা গদ্যকেই সংস্কারের হাতিয়ার হিসেবে ব্যবহার করলেন। ক্রমে রামমোহনপন্থী ব্রাহ্ম, প্রাচীনে আসক্ত হিন্দুসমাজ ও 'কালাপাহাড়' ইয়ং বেঙ্গল-দের নানা পত্র-পত্রিকা ও আলাপ-আলোচনায় বাংলা গদ্যের নব রূপরঙ্গ ফুটে উঠল, কিন্তু মৃত্যুঞ্জয়ের হাতের স্পর্শ ক্রমেই হারিয়ে গেল, শুধু দীনবন্ধুর কমেডিতে এবং অমৃতলালের প্রহসনে ও সামাজিক 'পঙ্করঙে'-এ এর স্বাদ খানিকটা বজায় আছে তবে অমৃতলালের রচনায় অম্ল ও মিষ্টতার চেয়ে লবণাক্ত ঝাঁঝটাই যেন বেশী।

মৃত্যুঞ্জয়ের চলিত জীবনের ভাষায় খানিকটা গ্রাম্য বর্বরতা আছে। একালের ভদ্রসমাজে উচ্চারণের অযোগ্য অনেক শব্দ তিনি বেমালুম লিখে গেছেন। এই প্রসঙ্গে মার্শম্যান তাঁর সম্বন্ধে যথার্থই বলেছেন, 'The writer anxious to exhibit a variety of style has in some cases indulged in the use of language current only among the lower orders; the vulgarity of which, however, he has abundantly redeemed by his vein of original humour.' আমার তো মনে হয়, ইচ্ছা করলে মৃত্যুঞ্জয় দীনবন্ধুর আগেই বাস্তব জীবনকে কেন্দ্র করে নাটক লিখতে পারতেন।

এখানে আমি সংক্ষেপে এই কালের গদ্যভাষা ও পুস্তক পুস্তিকার বৈশিষ্ট্য সম্বন্ধে দু-চার কথা আলোচনা করলাম। যাঁরা এই পর্ব নিয়ে গবেষণা করে থাকেন, তাঁরা আমার এ আলোচনার উদ্দিষ্ট নন, কারণ এ-সব কথা তাঁদের অজানা নয়। এই যুগের গদ্য সম্বন্ধে সাধারণ পাঠকের কৌতূহল উদ্রেক করার জন্য আমি প্রথম খণ্ডে এই ক'খানি গ্রন্থের কথা আলোচনা করেছি। তাঁদের ইচ্ছা হলে দ্বিতীয় খণ্ডে আরও কিছু দুষ্প্রাপ্য গ্রন্থ প্রকাশের ব্যবস্থা করা যাবে।

উপসংহারে আরও দু-একটা কথা বলার প্রয়োজন বোধ করছি। পর্তুগীজ মিশনারী, শ্রীরামপুর সম্প্রদায় এবং ফোর্ট উইলিয়ম কলেজের পণ্ডিত-মুনশীদের রচনা সম্পর্কে ইতিপূর্বে দীনেশচন্দ্র সেন, সুশীলকুমার দে, সুনীতিকুমার চট্টোপাধ্যায়, সুরেন্দ্রনাথ সেন, ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, সজনীকান্ত দাস, প্রিয়রঞ্জন সেন, সুকুমার সেন প্রভৃতি গবেষক পণ্ডিতগণ বাংলা গদ্যের উৎস ও প্রথম পর্যায় বিশ্লেষণ প্রসঙ্গে

অনেক নতুন তথ্য আবিষ্কার ও আলোচনা করেছেন। এ কালের নবীন গবেষকগণও পিছিয়ে নেই, তাঁরাও এই যুগ সম্বন্ধে অতিশয় কৌতূহলী। নিত্যই নতুন নতুন তথ্য উদ্ধার করা হচ্ছে। কিন্তু উপাদানের অভাবে পর্তুগীজ মিশনারী ও রোমান ক্যাথলিক দেশীয় খ্রীস্টানদের লেখা বাংলা গদ্যের আর বিশেষ কোন নিদর্শন পাওয়া যায় না। ডঃ সুরেন্দ্রনাথ সেন অ্যাভোরা থেকে 'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ'-এর যতটুকু নকল করে এনেছিলেন আমরা এখনও সেখানেই থেমে আছি, বাকি অংশ আজও উদ্ধার হয়নি। ইতিপূর্বে রাজনৈতিক প্রতিকূলতার জন্য পর্তুগালের সঙ্গে ভারতবর্ষের সাংস্কৃতিক আদান-প্রদান সম্ভব ছিল না। এখন কিন্তু অপ্রীতির বিরোধিতা মুছে গেছে। সরকারী আনুকূল্যে ঐ গ্রন্থের অংশিষ্ট কয়েকটি পৃষ্ঠা ফটোস্টাট করে আনা যায় কিনা সংশ্লিষ্ট ব্যক্তিরা তা বিবেচনা করে দেখবেন।

পূর্বতন গবেষক ও আচার্যগণ বাংলা গদ্যের এই পর্ব সম্বন্ধে নানা আলোচনা করলেও এই সমস্ত দুষ্প্রাপ্য বই বহু দিন বিস্মৃতির তলে চাপা পড়েছিল। সজনীকান্ত দাস ও ব্রজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় 'দুষ্প্রাপ্য গ্রন্থমালা' সিরিজে কয়েকখানি পুস্তিকা প্রকাশ করেছিলেন, কলকাতা বিশ্ববিদ্যালয়ও এ বিষয়ে কিছু কিছু গ্রন্থ মুদ্রিত করেছেন। কিন্তু এগুলি এখন পাওয়া যায় না, ফলে একালের পাঠক ও গবেষকগণ এই সমস্ত বিস্মৃতপ্রায় পুস্তক-পুস্তিকা আর হাতে পান না। এই গ্রন্থগুলিকে কোথাও পুরো কোথাও-বা কিছু নির্বাচিত অংশ নিয়ে আমরা দুটো খণ্ড প্রকাশের সিদ্ধান্ত করেছি। প্রথম খণ্ডটি অনেক দিন পূর্বে মুদ্রাযন্ত্রে প্রেরিত হয়েছিল, কিন্তু নানা বিভ্রাটে কাজ চলেছিল শম্বূকগতিতে। মুদ্রণ বিভ্রাটের চিহ্ন আমাদের মুদ্রিত গ্রন্থেও ফুটে উঠেছে। তবে এই প্রসঙ্গে আর-একটি কথা নিবেদন করি। এই সংকলনে পুরাতন বানান, মায় ভুল বানান পর্যন্ত অবিকল অনুসৃত হয়েছে। বিরামচিহ্নও পুরাতন গ্রন্থে যেমন আছে ঠিক তেমনি রাখা হয়েছে। মোটকথা 'যদ্দৃষ্টং তৎছাপিতং' এই রীতি অনুসরণ করেছি। তাই পাঠকগণ অনুগ্রহ করে মনে রাখবেন বর্ণাশুদ্ধিগুলি 'ছাপাখানার দেবতাদের' কারসাজি নয়। পুরাতন গ্রন্থ, তা সে পুঁথিই হোক আর ছাপাই হোক, মুদ্রণের এই-রীতিই অবলম্বিত হওয়া উচিত।

প্রকাশক শ্রীযুক্ত অশোক দাস গ্রন্থটি দ্রুত প্রকাশকের জন্য আপ্রাণ চেষ্টা করেছেন। তাঁরই তৎপরতায় প্রথম খণ্ডটি কোনও প্রকারে মুদ্রাযন্ত্রের জঠর থেকে সশরীরে ভূমিষ্ঠ হতে পারল। তাঁকে আন্তরিক প্রীতি ও শুভেচ্ছা জানাই।

দ্বিতীয় খণ্ড প্রসঙ্গেও তিনি এই উৎসাহ ও তৎপরতা নিয়ে এগিয়ে যান এই কামনা করি। এই প্রসঙ্গে স্বর্গত সজনীকান্ত দাস মহাশয়ের পুত্র শ্রীযুক্ত রঞ্জন দাসের নাম উল্লেখ করি। তিনি 'কুপার শাস্ত্রের অর্থভেদ'-এর প্রাসঙ্গিক অংশ মুদ্রণের অনুমতি দিয়ে বাধিত করেছেন। আমার ছাত্রী শ্রীমতী দীপান্বিতা গুপ্ত এম এ. প্রভৃত পরিশ্রম করে নানা গ্রন্থাগার ঢুঁড়ে দুষ্প্রাপ্য গ্রন্থগুলির প্রেস-কপি তৈরি করেছেন। তাঁর সাহায্য না পেলে নতুন করে কপি তৈরি করা আমার পক্ষে দুঃসাধ্য হত। এ জন্য তাঁকে স্নেহাশীর্বাদ জানাই। এই সংকলনটি ছাত্র, গবেষক ও বিদ্বজ্জনের কাছে গ্রহণযোগ্য হলে পরিশ্রম সার্থক জ্ঞান করব।

অসিতকুমার বন্দ্যোপাধ্যায়

কলকাতা বিশ্ববিদ্যালয়
বাংলা বিভাগ
১৩৮৪।১৯৭৮

# ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ

১৭২৬ খ্রীস্টাব্দের পূর্বে রচিত

## দোম আন্তোনিয়ো দো রোজারিয়ো

১৬৬৩ খ্রীস্টাব্দে মগ বোম্বেটেরা ভূষণার এক রাজকুমারকে বাল্যবয়সে অপহরণ করে আরাকানে নিয়ে যায়। সেখানে এক পর্তুগীজ পাদ্রী, ফাদার মানোয়েল দো রোজারিয়ো, তাঁকে উদ্ধার করেন এবং খ্রীস্টান ধর্মে দীক্ষিত করে তাঁর নতুন নামকরণ করেন—দোম আন্তোনিয়ো দো রোজারিয়ো। এই রাজকুমার কোন্ রাজবংশের সন্তান, তাঁর প্রকৃত নাম কি ছিল—কিছুই জানা যায় না। ইনি বয়ঃপ্রাপ্ত হয়ে খ্রীস্টান ধর্ম প্রচারের জন্য আরাকান থেকে ভূষণায় আসেন এবং নিজের আত্মীয়-স্বজন ও পাড়াপ্রতিবেশীকে রোমান ক্যাথলিক খ্রীস্টান ধর্মে দীক্ষিত করেন। উক্ত প্রচারকার্যের সুবিধার জন্য দোম আন্তোনিয়ো রোমান ক্যাথলিক পাদ্রী এবং জনৈক ব্রাহ্মণের পারস্পরিক সংলাপ ও প্রত্যুত্তরের ঢঙে ১৭২৬ খ্রীস্টাব্দের পূর্বে 'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ' রচনা করেন। এটি অবশ্য কল্পিত নাম, গ্রন্থটির বাংলা আখ্যা জানা যায় না। মানোয়েল দা আসুম্পসাঁও নামে একজন বিখ্যাত পর্তুগীজ পাদ্রী গ্রন্থটির যে পর্তুগীজ অনুবাদ করেন তাতে এইভাবে গ্রন্থটির পরিচয় দেওয়া হয়েছে—

'Argumento e Disputa sobre a Ley entre hu Christao, ou Catholo Romo, e hu bramene ou Me dos gentios'—অর্থাৎ "জনৈক খ্রীস্টান অথবা রোমান ক্যাথলিক ও জনৈক ব্রাহ্মণ বা হিন্দুদিগের আচার্যের মধ্যে শাস্ত্রসম্পর্কীয় তর্ক ও বিচার।"

এই বইটি রোমান হরফে হাতে-লেখা পুঁথির আকারে পর্তুগালের এভোরা নগরীর গ্রন্থাগারে পাওয়া গেছে। এটি এখন লিসবনের জাতীয় গ্রন্থাগারে রক্ষিত হয়েছে। মানোয়েল-অনূদিত এর পর্তুগীজ সংস্করণ মুদ্রিত হলেও মূল বাংলা গ্রন্থ ছাপা হয়েছিল বলে মনে হয় না। গ্রন্থটির প্রথম মুদ্রিত সংস্করণ ১৯৩৭ সালে ডঃ সুরেন্দ্রনাথ সেনের সম্পাদনায় কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে প্রকাশিত হয়েছে। ১১৮ পৃষ্ঠায় সম্পূর্ণ গ্রন্থটির প্রথম ৮৩ পৃষ্ঠা ও শেষের ২ পৃষ্ঠা মোট ৮৫ পৃষ্ঠা ডঃ সেন নকল করে এনেছিলেন। এখানে সেইটুকুই মুদ্রিত হল।

Argumento, e disputa sobre
a Ley entre hu christão, ou
cathol.º Rom.º e hu bramene ou
M.e dos gentios, em q se mostra na
lingua beng.a a falsid.e da seita dos
gentios, e a verdade infalivel da
nossa S.ta Fee Catholica em q só
ha o cam.º da salvação e o conhe
cim.to da verdad.ra Ley de D.s compos
to para q a grd.e cathequista christão
q converteo tantos gentios chamado
Dom Antonio f.º do Rey de Busná
vertida em portuguez p.lo P.e Ma
noel da Assumpção relig.º da Congre
gação dos Eremitas de S. Ag.º da India
nat.al da Cidade de Evora sendo
actualm.te Reitor da missão de Beng.a
p.a os missionarios puderê disputar na
dita lingua cõ os Bramenes e gentios
Vai por modo de dialogo entre o Roma
no Cat.º e o bramene gentio

'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ'-এর পাণ্ডুলিপির এক পৃষ্ঠা

Argumento e Disputa sobre a Ley entre hũ Christão, ou Cathol° Rom°, e hũ bramené ou M° dos gentios, em q se mostra na Lingua beng^a a falsid^e da seita dos gentios, e a verdade infalivel da nossa S^ta Fee Catholica em q so ha o cam° da salvação e o conhe cim^to da verdad^ra Léy de D°. Compos to par aq^e gra^e Cathequista Christão q converteo tantos gentios chamado Dom Antonio f° do Rey de Busná Vertida em portugues pelo P. Fr Manoel da Assũpcão relig° de Congre gacão dos Eremitas de S Ag° da India nat^al da Cidade d' Evora sendo actualm^te Reitor da missão de Beng^a p^a os Missionarios puderẽ disputar na dita lingua cõ os bramenes e gentios Vai por modo de dialogo entre o Roma no Cat° e o bramene gentio

## বঙ্গানুবাদ

জনৈক খ্রীস্টান অথবা রোমান ক্যাথলিক ও জনৈক ব্রাহ্মণ বা হিন্দুদিগের আচার্যের মধ্যে শাস্ত্রসম্পর্কীয় তর্ক ও বিচার, ইহাতে বঙ্গভাষায় হিন্দুধর্মের অসারতা ও আমাদের পবিত্র ক্যাথলিক ধর্মের অভ্রান্ত সত্য প্রতিপন্ন হইয়াছে, একমাত্র এই ধর্মেই মুক্তির পথ ও ভগবানের প্রকৃত বিধানের সন্ধান আছে। বুষণার রাজপুত্র দোম আন্তোনিয়ো নামক বিখ্যাত খ্রীস্টান শাস্ত্রবিৎ (যিনি বহু হিন্দুকে দীক্ষিত করিয়াছেন) কর্তৃক বিরচিত। যাহাতে মিশনারী প্রচারকেরা উক্ত (বঙ্গ) ভাষায় ব্রাহ্মণ হিন্দুদিগের সঙ্গে বিচার করিতে পারেন তাহার জন্য ভারতীয় সাধু আগুস্তিনীয় সম্প্রদায়ভুক্ত সন্ন্যাসী বাংলার প্রচারক-মণ্ডলের বর্তমান অধ্যক্ষ এভোরা শহরনিবাসী পাদ্রী ভাই মানুয়েল দা আসুম্পসাঁও কর্তৃক পর্তুগীজ ভাষায় অনূদিত। রোমান ক্যাথলিক এবং ব্রাহ্মণ হিন্দুর মধ্যে কথোপকথনের আকারে লিখিত।

## PROLOGO

Candido leitor peco te q licas esta obra cõ attencão não como minha porq so a vertão do beng[a] em portugues o he, mas como parto do zelo e entendim[to] de Dom Antonio f[o] de Réy de Busná q foi douto e bem conhecido entre os bengalas christães e gentios, e lido, reler do esta obra m[tas] vezes se fores gentio puderás conhecer a falsidade dos tios obotares ou das tuas eroneas e adoracoes e se fores novo Christão te confirmaras na fe, e por meio desta doutrina po deres ganhar m[tas] almas a feé cath[a] p[a] maior honra e g[la] de D[s] e te advirto q posto q este peq[o] volume seja p[la] retho rica rasteiro os tudo he digno de te está far cõ letras de un porter dado as[s] g[a] de D' talves tantas almas q[as] as letras eõ q uao escrito Vale.

## বঙ্গানুবাদ

### প্রস্তাবনা

সরল পাঠক, তোমাকে এই বইখানি মনোযোগ-সহকারে পাঠ করিতে অনুরোধ করি; মৎকৃত বলিয়া নহে, কারণ বাংলা হইতে পর্তুগীজ অনুবাদটুকু মাত্র আমার, কিন্তু যিনি বাঙালী খ্রীস্টান ও হিন্দুদিগের মধ্যে প্রাজ্ঞ ও সুপরিচিত ছিলেন সেই বুষণার রাজপুত্র দোম আন্তোনিয়োর নিষ্ঠা ও প্রজ্ঞার ফল বলিয়া। অধীত হইয়া থাকিলেও এই পুস্তকের বহুবার পুনরধ্যয়নে যদি হিন্দু হও, তোমার অবতারদিগের, অথবা তোমার ভ্রান্ত মত ও উপাসনার অসারতা বুঝিতে পারিবে, যদি নূতন খ্রীস্টান হও তোমার ধর্মে আস্থা দৃঢ়তর করিতে পারিবে এবং ভগবানের মাহাত্ম্যে ও মহিমায় শাস্ত্রের সাহায্যে ক্যাথলিক পন্থায় বহু আত্মার সমাবেশ করিতে পারিবে। ক্ষুদ্র পুস্তকখানি অলঙ্কারশাস্ত্রের হিসাবে নগণ্য ধরিয়া লইলেও তোমাকে জানাইতেছি যে, যতগুলি অক্ষরে পুথি লিখিত হইয়াছে সম্ভবতঃ ততগুলি আত্মা যিনি ভগবানের সেবায় নিয়োজিত করিয়াছিলেন, তাঁহার লেখা তোমার পরিশ্রমসহকারে পাঠ করা উচিত, বিদায়।

Bramane—Tomi care bhoso ?

Romº.—Poromexorere Purno Bromere.

B.—Tobe tomora boro utom bhosona bhoso, amora tahare bhusi.

R.—Zodi tomora xei Purno Bromere bhoso tobe queno eto cubit cudhoram nana odhormo bhosona deqhi ?

B.—Tomi emot guiamonto hoia amardiguer Peromexorere ninda coroho ? ehate tomardiguer xastre oparniman nahi.

R.—Amarghore xastre liqhiasen ze zon dhormo ninda core, xe boro naroqui ; ebons ze zon odhormere dhormo bole xe moha naroqui.

B.—Tobe to tomardiguer xastre * * ze ninda corile moha naroqui hoe ; tobe queno ninda corila ?

R.—Amito dhormo ninda corina, dhormere dhormo cohi ; odhormere odhormo cohi ; puniore punio cohi ; zononire zononi cohi ; strire stri cohi ; Bromere Bromon cohi ; Chondalere chondal cohi ; dhugdere dhugdo cohi ; Gochonere gochona cohi, Omertere omerto cohi ; bixere bix cohi: emot cothae punio bade pap nahi, ehate protoquie na zanile dhormadhormo zanite na pare ; porinam(e) mucti na hoe eha na zanile, e caron ehare ninda na cohi.

B.—Eto ze tomi cohila, eha amare prothoquie buzhaiba ; quintu dhormadhormo tini loaen, Dharmo tini odhormo tini.

R.—Exocal protoqhie buzhaibo zemot ziguaxa coroho ; dhormadhormo tini loaenna dhormo carzio corite xastor diassen tahan crepae, amora [o]dhormo carzio, coria, tahan xastre longona coria amora pap cori ; tin xastrete bemoti deen, Pixonio, Bhut ar xorir ; ei xocol bromia tahan odharmo amora cori ; ei ze dhormadhormotonuxare bhog diben ; xoto carzio cori ; tobe mucti diben ;*

---

* গ্রন্থটি রোমান হরফে লিখিত। বাংলা লিপ্যন্তরীকরণ করে গ্রন্থটি ১৯৩৭ খ্রীঃ অব্দে কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে প্রকাশিত হয়েছে। দৃষ্টান্তস্বরূপ রোমান হরফে লেখা কয়েক পৃষ্ঠার অনুলিপি মুদ্রিত হল।—সম্পাদক

ব্রাহ্মণ। তোমি কারে ভজো ?

রোম। পরমেশরেরে পূর্ণো ব্রমেরে।

ব্র। তবে তোমোরা বরো উতম ভজোনা ভজো, আমোরা তাহারে ভজি।

রো। যদি তোমোরা সেই পূর্ণো ব্রমেরে ভজো তবে কেনো এতো কুবিত্ত কুধরাণ নানা অধর্মো ভজোনা দেখি ?

ব্র। তুমি এমত গিয়ামোস্তো হইয়া আমারদিগের পরমেশরেরে নিন্দা করহ ? এহাতে তোমারদিগের শাস্ত্রে অপারনিমান নাহি ?

রো। আমারঘোর শাস্ত্রে লিখিয়াছেন যে জন ধর্মো নিন্দা করে, সে বড়ো নারোকী এবং যে জন অধর্মেরে ধর্মো বলে সে মহা নারোকী।

ব্র। তবে তো তোমারদিগের শাস্ত্রে * * * যে নিন্দা করিলে মহা নারোকী হএ ; তবে কেনো নিন্দা করিলা ?

রো। আমিতো ধর্ম নিন্দা করিনা, ধর্মেরে ধর্মো কহি ; অধর্মেরে অধর্মো কহি ; পুণ্যোরে পুণ্যো কহি ; জননীরে জননী কহি ; স্ত্রীরে স্ত্রী কহি ; ব্রমেরে ব্রমণ কহি ; চণ্ডালেরে চণ্ডাল কহি ; ধুগ-দেরে ধুগদো কহি ; গোচোনেরে গোচোনা কহি ; অমেরতেরে অমেরতো কহি ; বিষেরে বিষ কহি ; এমত কথাএ পুণ্যো বাদে পাপ নাহি ; এহাতে প্রতখ্যে না জানিলে ধর্মাধর্মো জানিতে না পারে ; পরিণামে মুক্তি না হএ এহা না জানিলে, একারণ এহারে নিন্দা না কহি।

ব্র। এতো যে তুমি কহিলা, এহা আমারে প্রথখ্যে বুঝাইবা ; কিন্তু ধর্মাধর্মো তিনি লওয়াএন, ধর্মো তিনি অধর্মো তিনি।

রো। এ সকল প্রতখ্যে বুঝাইবো যেমত জিজ্ঞাসা করহ ; ধর্মাধর্মো তিনি লওয়াএন না, ধর্মো কার্য করিতে শাস্তোর দিয়াছেন তাহান ক্রে[.]এ ; আমোরা [ অ ]ধর্মো কার্যো করিয়া তাহান শাস্ত্রে লঙ্গনা করিয়া আমোরা পাপ করি ; তিন শাস্ত্রেতে বেমতি দিন, পিশুন্যো, ভূত আর শরীর ; এই সকোল ব্রমিয়া তাহান অধর্মো আমোরা করি ; এই যে ধর্মাধর্মতোমুসারে ভোগ দিবেন ; সৎ কার্যো করি, তবে মুক্তি দিবেন :

অসৎ কার্যো করি, তবে কুমতি দিবেন, অসৎ কার্যো করি তবে মহা নরকে যোম তারোণা দিবেন, তিনি অধর্মো নহেন তিনি কেবল পরমো ধর্মো রাজ, তাহান ঠাই অযোথার্থ নাই।

ব্র। এসকোল কথা অতি বিলক্ষণ; এহার মৈধে আমারদিগের শাস্তোর কহি, এই সৎ কায। জানামি ধর্মং নচো মে প্রবিতি; জানামি অধর্মো নচো মে নিবৃত্তির, তয়া ঋষীকেশো ঋদিস্থিতেনো যথা নিযুক্তোসি তথা করোমি, এই শোলোকে তিনি হৃদয়ে থাকিয়া যাহা লওয়াএন তাহা হএ করি, অধর্মো বা কি, ধর্মো বা কি তাহা না জানি; বোলে যে আমি জানিনা ধর্ম আছে কিবা না, এবং অধর্মো আছে কিবা না, যেমোন পরমেশর বলেন তেমোন আমি করি শরীরে থাকিয়া, অধর্মো জানিনা, ধর্মো জানিনা; এহার বিচার কহো আমারে এ বেধের কথা।

রো। হএ, এহা বুঝাইবো; সম্পতি তোমার শাস্ত্রের মতে বুঝাই, এহাতে কতো বুঝো? যদি পরমেশর তোমারে লওয়াইতেন পাপ করিতে, তবে কেনো তোমার শাস্ত্রে পাপের শাস্তি লিখে? গোবধ ব্রম-বধের মাতৃ গমোনের গোমেন্‌চো ভখোনের সুরাপান আর ইত্যাদি যতো? পরমেশরের আজ্ঞাএ যে কার্যো করি তহোর পুরাঝিন্ত কেনো আমি করিবো? আমার অপোরাদ কি? তাহান আজ্ঞাএ আমি করি। তিনি ধর্মোরাজ হৈয়া এমত অবিচার করিবেন? মুনিষ্যের মৈধে যে রাজার আজ্ঞাএ চোর ঢাকাইতের, এবং পিতার মস্তোক কাটে তাহারে সেইয়া রাজাই এ অপেরাদী তাহা মাথা কাটে না; যে এ অপোরাদ তাহার নহে। মুনিষে, যে অধোম, তাহার বিচার এমত; এহাতে পরমেশর এমত ধর্মোরাজ যথার্থো হৈয়া এমত বিচার করিবেন? যে আমারে দিয়া পাপ করাইয়া আমারে নরোকে যে মত তারোণায় ফেলিবেন? এ নি উচিত? তোমার পরোমার্থে নি লএ এ বিচার, যে পতিত পাবোন করুণা সিন্ধু এমত অবিচার করিবেন?

ব্র। যদি পরমার্থে জিগাসো, তবে যে বিচার তুমি কহো, এহাতে তো চিতে কদাচিতো লএনা, যে পরমেশর এমত করেন; কিন্তু শাস্ত্রে কহে যে এ কথা যেতো কালের পাপে করমাক্ষিতে লওয়াএ।

রো। যে মতে ও কথা মিথা হেনো চিতে তোমার লইলো, তেমত ইহাও বুঝাইবো; কিন্তু করমাক্ষিত কি? আমি তো ইহাতো বুঝিনা।

ব্র। করমাঙ্কিত এই প্রব জম্মিয়াছিলো, তাহাতে বিস্তি পাপ করিয়াছিলো, এ কারোণ সেই পাপে এ কালে পাপ করে।

রো। এখোন বুঝিলাম, এ এক পাপেতে আর পাপ করাএ, তবে পরমেশরের দোষ কেনো দেএ? এমত আর কদাচিতো না কহিও, যে তিনি লওয়াএন, আর যে লিখেন কেহো, সে কেমতে? তাহারে কহো বুঝাইয়া, বুঝাই।

ব্র। যোদিনে পতিতং বিধং মাতৃ গর্ভে সংসারেতে তো দিনে লিখিতং ব্রমা শোভাশোভানি যোষিতা। এহার বিচার কহো শুনি।

রো। এ কথা যে কহিলা ইহাতে পাপ পুণ্যো করিতে লিখিতেন তবে আর আমারদিগের দোষ না হইতো, ইহা ধ্রুবেই কহিয়াছি; তবে যে সুক দুখ কহো, এহা লিখেন নাহি। কিন্তু তিনি সর্বোজান সকোল জানেন, যে করিবেন আর হইবেক তাহান অগোচর কিছুই নাহি। এহা যে না জানে সেই কহে, যে লিখিয়াছেন ললাটে, এ কথা মিথা।

ব্র। তোমি কহিলা লিখোন মিথা? তবে মরার মস্তোক সকোলের কপালে যে লিখেন দেখি সে কি? তাহারে তোমোরো কি কহো? এহা বুঝাও? জর্মে জর্মে দরিদ্রতা বংধিনেন দোষো ববিষানি মরণং গোমতীতীরে উপর কিংমা ভরনতি।

রো। এহা এমতে বুঝাইতে না পারিবো; তুমি বিস্তর মরার মস্তোক আনো আমি বুঝাইবো। যদি লিখিয়া থাকেন, তবে সকোলের কপালে লিখোন থাকিবেন; এহাতে যদি কারো থাকে, কারো না থাকে, তবে এহার কারোণ কি? তাহা আমারে বুঝাইবা।

ব্র। হএ; বিস্তর মস্তোক দেখিয়াছি কারো কপালে শুদা, লিখোন দেখি নাহি, আমিও এহাতে সন্দে করিতাম, এহার কারোণ কি? তুমি কহো কি কারোণ কারো এমত থাকে, কারো এমত না থাকে?

রো। কারোণ এই; কারো কপালের হার জোরা থাকে তাহাতে লিখনের মত দেখি, এ কথা কপালের হারের জোরা কসাইয়া চাও এইখণে খসিবেক, আরবার লাগাইলে লাগে; তিনি এমত গরিয়াছেন, যাহার হার জোরা না থাকে তাহার কপালে শুধা দেখো। তাহার শিরপীড়া অধিক না জন্মে, যাহার কপালে জোরা হার তাহার জোরাতে জল ভর করিয়া মুণ্ডে, বেদেনা করে; এহার অর্থ এই, লিখোন যে কহে এ মিথা, দেখো; সেই মস্তোকের

চৌণ্ডরা জোরা, সেও সেইরূপ জোরাগঠোন, এহাতে বুঝিবে লিখোন হএ কি নহে; একথা অতি মূঢ়ের, যে কহে কপালের লিখোন।

ব্র। এহাতে এই রূপে বুঝি যে লিখোন নহে; যে কারো লিখোন কারো না লিখোন এমত নহে; অতোএব মিথ্যা: কিন্তু আর এক কথা আমার-দিগের যোগে কহে, পুণ্যো পাপ করিয়া কহিবো, যে আমি এহা না করি-লাম, পরমেশর করিলেন, এমত গিয়ান তাহার সেই সাধু, তাহার পাপ পুণ্যো নাহি, এহার বিচার কহো।

রো। এহা যে জিজ্ঞাসিলা এ বিচার মুনিষিও নহে, এ বিচার পশু পখি ও মছোর, যে জন মুনিষ্যো ধুলভ হৈবে তাহার উচিত উতম গিয়ান, পাপ পুণ্যো বিচার আস্থা বক্তি দয়া তবে সে মুক্তি; নহে অধর্ম্মো করিয়া কহিবে তিনি করিলেন? এহার বড়ো নারোকী নাহি। মুনিষ্যো পাপ করিতে, তাহান ঠাই কহিবে রোদোন করিয়া প্রাণের ভক্তি করিয়া যে ঠাকুর আমি অপেরাদ করিয়াছি তোমি করুণামএ আমার অপোরাদ খেমো। তবে সে সাধু হইতে পারে, তাহান ক্রেপা হইলে, যোগ আর মুক্তি, সর্ব্বো সিধি যে করিবেক, সে জিতান্দ্রিও হইবেক; কৃপার শাস্তোর পালিবেক, নিজো-নাম অবিনাশী; গাইত্রী ভেদিরে তবে সে গিয়ান কহি, নহিলে পাপ পুণ্যো করিয়া কহিবে তিনি করিলেন? এ গর্ব্বো বিচার।

ব্র। এ সকোল কথা যে কহো এ ব্রমো খণ্ডিবার কথা নহে; এই সে কারণীয় কথা: কিন্তু পরমেশর কি বন? কি রীত? কি শীল? কতো নাম নৈরাকার ভাবে, যতো চারিতে পারি; তাহা কহো আমারে যে রূপে তাহানে জানিতে পারি; তবে তোমার সঙ্গে নিয়াএ করিবো।

রো। তিনি কেবল কারণীয় ততো; তিনি উতমে পূর্ণো খেপ সর্ব্বো এ পূর্ণো যথার্থো।

ব্র। ভালো এখন কহিবে কেমত?

রো। সর্ব্বো করিতে পারেন; সর্ব্বো জানেন, সর্ব্বো দয়া করেন, সর্ব্বো জিৎ, তিনি কারো অন্যাএ না করেন; সকোলের সহাএ তিনি, শোন্যো যুত করিতে পারেন; তিনি সে ইচ্ছা মএ; তিনি সকোলের পরাজএ করিতে পারেন; সেই সে সত্য পরমেশর; যে সকোল অর্থে শর, তাহান মহিমা কতো কহিবো? কাহার যুগ্যোতো? অল্পে বুঝো, গহিনে প্রবেশ করিয়া, তার

সে দুলভ পাইবা; যাহাতে মুক্তি হএ নর, দুলভ জন্মো সাথোক হএ, যদি কারণীয় পিতারে ভজো।

ব্র। এ যতো কহিলা বরোই উতম, অল্পে অল্পে জিগাসা করি, তোমি কহো; পরমেশরের কামো ক্রোদো নাহি? লোভ মোহা মদো মাথিয়ো আলিস্যো এহার কিছুই নাহি? পাপ করিতে না পারেন?

রো। যদি এই সপ্তো মহা পাতোক জরিত তিনি হএন; তবে তিনি পরমেশর পরম ব্রর্মো নহে। নির্মল কোন দিন মলা উদ্ভব না হএ; অধোমে অধোম কার্যো জন্মে; উতমে উতম কার্যো জন্মে, সুজোনে কুমতি না হএ, কুজনে সুমতি নহে, অমেরতের গাছে কদাচিতো অমেরতো ফল বহি আর ফল না ধরে। বরুণের ব্রেখে বরুণা ফল বহি আর ফল না হএ; শীল অনুসারে কার্যো ওপস্তিত হএ।

ব্র। ভালো এখোন কহো তুমি, সেই পরোমো ব্রমো নি সাকারী হইয়াছিলেন প্রথিবীতে?

রো। সেই পরাৎপর পরমেশর সাকার হইয়াছিলেন এক বার নর উধার করিতে।

ব্র। তিনি সংসারী প্রথিবীতে হইয়াছিলেন?

রো। না; যেনো এক পরমেশর বহি দিতীও নাহি, যে তাহার কন্যা বিহা করিবেন, এবং তাহার কামোভাবের শীল নহে।

ব্র। শরীর ধারী হইলে সকোলি থাকে।

রো। হএ, নরোলোকের এহা জর্মে, যিনি পরমেশর তিনি সাকার হইলে তাহা সপ্তো মহাপাতোকাদি যতো কার্যো তাহাতে জন্মিতে না পারে।

ব্র। কি কারোণ জন্মিতে না পারে পাপ। পাপ কার্যো করিতে পারেন; কিন্তু তাহান পাপ হএ না যেমত অগ্নিতে সকোল দাহোন করে, অগ্নি মলিন নাহএ, এবং তেজসী পোরুষের দোষ নাহি।

রো। তুমি যে সকোল কহিলা এমত ধারী নাশী বিচার।

ব্র। এহা কেনো কহো?

রো। কহি যে এ বিচার পেরথিবির রাজা চক্রোবতী কারো বধ করিলে, তাহারে বধ করিতে না পারে; এবং অসতো কার্যো করিলে কিছু করিতে না পারে, পরমেশর বাদে; এবং অগ্নি, জল, বায়ু, মিরথিকা, যেতো ইহাতে নষ্টো করে তাহা কেহো উপলভ্যতে; নাশিষ্টের কর্মো এই যে নাশ করে। কিন্তু

যে জন এই বস্তো সকোল দিয়া নষ্টো করে, তাহা সে দোষ হএ। পরমেশর বিচার করিবেন : যে মত খর্গে বধ করে খর্গের দোষ নাহি : যেই বধে সেই ঠেকে ; ততো প্রাএ * * সকোল : পরমেশর যথার্থো জানিয়া তেমত শাস্তি দিবেন ; যে ভালো কার্যো করিবে, তাহার মুক্তি দিবেন ; যাহারে কহো পরমেশর তাহান এমত কার্যো নহে।

ব্র। তবে কি তিনি শরীরী হইলে শরীরী ভাব জন্মে না ?

রো। না কদাচিতো ; কারোণ এই যে আপনে পরমেশর শরীর ধরিলে, তাহাতে অধোম কার্যো জন্মিতে না পারে ; তিনি পরমেশর, যদি শরীরী হইলেন, তবে তাহান মতি হইয়ে এ কথা হএ। সাকার ভাবে আর পরমেশর ওভাবে, আপনে যে শরীর ধরিলেন সে অতি উতম নির্মল সম্পূর্ণো দয়াএ বক্রপাতে অকুমারীর উদরে পরমেশর ওমত , সাকার মতি সন্নিহিতো হইলেন একটা, এ কারোণ সর্বো জিতেন্দ্রিও, অতি উত্তম পরমো ধর্মো রাজ পরমো সিধি পরমো সাধু মহারাজ চক্রবর্তী, পরমেশর তিনি পরমেশর পরমো ব্রোমো, তাহাতে নি বিকার তিনি কোনো পাপ কার্যো পরশ নাহি সতো কার্যো পরে।

ব্র। এহা বুঝোন বরো কার্যো !

রো। এহা অল্পেতে বুঝো : যদি কোনো মুনিষের শরীরে ভূতে প্রবেশ করে তাহার মতি কেমত হইয়া থাকে ? তাহা না বুঝো ? সে শরীরের প্রকৃতি, আর ভূতের প্রকৃতি একতা হৈ (যা) থাকে, যে কার্যো যখোন করে এক ইচ্ছাএ না করে ; দুইএ একতা হৈয়া সে করে ; এহাতে পরমেশর যে শরীর ধরিলেন, তাহাকে কেমতে পাপ উপোস্থিত হইবেক ? এবং লোহাতে পরোশ ছোয়াইলে স্থবর্ণ হএ : এহাতে পরোশ মালিক পরাৎপর তিনি শরীর ধরিলে কিমতে শরীরে পাপ না জন্মে।

ব্র। এ বিচার অতি উত্তম নির্মল পথ। আমোরো যেতো সাকার কহি এমত নহে ; আমোরা কহি, যে পরমেশর সাকার হইয়া সকোল কার্যো করেন যে যে মত রূপ তপস্যা করে তাহারে সেইরূপ প্রীত করেন।

রো। হএ, যে যে মত ভজে, তাহার তেমত লাভ হএ ; কিন্তু পরমেশর শরীরী হইয়া, এমত কার্যো না করেন ; যাহার পাপ অনুসারে ভোগ দিন ; যে জন কাম পীড়িত থাকে, তাহারে জনেকে ভৌতিকে বিচার করে, যে দৈস্তো বিতি করে, তাহারে জনেক দৈস্তো নষ্টো করে, এহা না বুঝিয়া তোমোরা

কহো, যে পরমেশর শরীর ধরিয়া আসিয়া এমত করিয়াছেন, এ কদাচিৎও নহে : তোমি আপোনে বুধে বুঝো। পরমো ব্রম্মের এমত শীল নহে, যে এমত কার্যো করিবেন, তাহা পাপ যেমত তাহারে তেমত শাস্তি দিয়াছেন। তিনি যথার্থ ধর্মোরাজ, এবং করুণা মএ, পতিত পাবন, তাহাতে কদাচিৎও অধোম কার্যো না জন্মে।

ব্র। কতো বার পরমেশর সাকার ধরিয়াছেন, তোমোরো কহো ?

রো। কেবোল এক বার, নর মূক্তি করেন।

ব্র। কোন্ দেশে জন্মিয়াছিলেন ? কার ঘরে ? কার গর্ভে। কোন্ দিনে ?

রো। নাজারে বেলেমতে, স্তানে, কুলে, সিধা যোসেফ ঘরে, নির্মল অকুমারী জিতেন্দ্রিও মারিয়ার গর্ভে জন্মিয়াছিলেন সম্পূর্ণো দয়া মএ ক্রেপাতে পরমো আত্যাম সমেতে পরমেশর।

ব্র। কতো বছোর শরীরধারী হইয়াছিলেন প্রথিবীতে ? কি কার্যো করিলেন ? কেনো আসিয়াছিলেন ? শেষে কোথাএ গেলেন ?

রো। তেতিশ বছোর প্রথিবীতে ছিলেন ; উত্তম কার্যো করিয়াছিলেন ; নর মুক্তি করিতে আসিয়াছিলেন, শেষ পরমো স্বর্গে শরীর সমেত গেলেন ; পুনোর্বার মহা প্রলএ বিচারে আসিবেন ; সকোলের শরীর আর বার দিবেন ; পাপ পুণ্যো অনুসারে ভোগাভোগ দিবেন অনন্তো সংক্যা।

ব্র। এ সকোল অপূর্বো কথা আর এমত শুনি নাহি। আর আমোরা যতো অবোতার কহি, তাহা তোমি শোনো ; আমারে তাহার বিচার দেও ; তবে সে ভ্রম নষ্টো হএ।

রো। জিগাসা করোহো আমারে ; তোমোরা কেমত জনেরে অবোতার কহো ? তাহার উত্তর দিবো। তোমি ও বুঝিবা সত্যো কি মিথ্যা।

ব্র। প্রথম অবোতার আমোরা কহি মছ্যো রূপে ভেদ উধার করিতেছিলেন।

রো। তোমোরা মছ্যোরে কহো পরমেশর অবোতার ?

ব্র। হএ, তিনি রোহিত মছ্যো হইয়া ভেদ তুলিয়া দিলেন সমূদ্রের তলে থাকিয়া।

রো। তবে কি বিনে পরমেশর মছ্যো না হইলে সমূদ্রের তলে থাকিয়া ভেদ তোলিতে না পারিতেন ?

ব্র। কেমতে পারিবেন ? সমূদ্রো বরো গহিন ; এহাতে বিনে।

রো। পরমেশর সর্বো কর্তৃত ধরেন ?

ব্র। হএ তিনি সর্বো কর্তৃত ধরেন ; তিনি সর্বো কর্তা ; এহা নহে বলিতে পারিনা।

রো। তবে কেনো কহো, যে বিনে মছ্যো রূপ না হইলে ভেদ তুলিতে পারেন কেমতে ?

ব্র। এহা তাহান মহিমা ; নীলা করিলেন : ভালো তোমার গিয়ানে নি লএ এমত ? পরমেশর পরমো ব্রর্মো, এহা নি কহো তাহান মহিমা ?

রো। না ; এমত কথাএ অমহিমা পরমেশরের, যাহার আজ্ঞাএ সকোল হএ, সে কেমত এমত করিবেন ? যাহার কর্তৃত নাহি সে মছ্যো হইয়া ঢুব দিয়া পোথি তোলে, এমত নীলা তাহান নহে ; এ কুপৃকৃতি বারি ; তিনি যদি শাস্ত্রে দিন ; তবে তাহান আজ্ঞাএ মুথিকে কতো ভেদ করিতে পারেন সাথ্যাতে ? বিনে ঢুব দেওনে বিনে দন্তে রাখোন যে জোন সকোল করিতে পারেন, তাহান ঠাই এমত নাহি, যে এহা বহি আর করিতে।

ব্র। এহা যে কহো এহাতো বুধে তলায়না এ যে পরমেশর এমত করিয়াছেন : কিন্তু ভেদ কহে যে তিনি মছ্যো অবোতার হইয়াছিলেন।

রো। ভালো আমি জিগাসি মছ্যোটা এখোন কোথাএ ?

ব্র। মছ্যো প্রলএ হইলো তেজেতে, জন্মিছিলো গিয়া।

রো। পরমো ব্রর্মো যে শরীর ধরেন তাঁহার বিনাশ আছে ?

ব্র। শরীর ধরিলে আছে।

রো। শরীর ধরিলে বিনাশ আছে পাপের কারোণ : তবে তিনি যে মছ্যো শরীর হইয়াছিলেন, তাহাতে কি পাপ করিয়াছিলো, যে বিনাশ হইলো ?

ব্র। এ কথার বরো ঠেক ওতোর দেওন, আমোরা কহি যে শরীর ধরিলে বিনাশ আছে।

রো। শরীর ধরিলে বিনাশ আছে পরমেশরের জন্মা যতো, আপনে যে শরীর ধরেন তাহান বিনাশ নাহি : তাহান শরীরে পাপ জর্মেনা, আপনে সর্বো কর্তা, এবং সুপৃকৃতি জোনে, যে ভাগ্যো কহি তাহা বর্তেনা, এহাতে পরমেশর শরীর ধরিলে কে বিনাশ করিবেক ? এহা বুঝো গহিনে ভেদিয়া।

ব্র। তোমার কথা ধরাণে লএ ও মিথ্যা, সপোন মিথ্যা, এহার উতোর নাহি, আর অবোতার কহি তাহা ও শোনো।

রো। আর কারে আবোতার কহো? এ যে কহিলা এহা তো মিথা।

ব্র। আর কহি কুর্মো অবোতার পরমেশর হইয়াছিলেন।

রো। কি কারাণ পরমো ব্রর্মো কুর্মো হইয়াছিলেন?

ব্র। কুর্মো আবোতার হইয়া প্রথিবী ধরিয়াছেন।

রো। পরমেশ্বর পরমো ব্রর্মো যাহারে কহো, তিনি কি কুর্মো হইয়া প্রথিবী মস্তোক করিয়া ধরিয়াছেন?

ব্র। নহে, প্রথিবী কেমতে রহিবেক? এতো ভার কে রাকিতে পারে?

রো। ভালো যখোন সৃষ্টি করিলেন সর্গো, মর্ত্তো, পাতাল, তখোন পরমেশর কোথাএ আছিলেন? কি মাথার উপেরে সৃষ্টি করিলেন? সাক্যাতে সৃষ্টি করিলেন?

ব্র। মাথার ওপেরে আর সিষ্টি করেন নাহি, সাখ্যাতে করিলেন: বরো ভার দেখিয়া কুর্মো হইয়া প্রথিবী ধরিলেন।

রো। যে জোনের আজ্ঞাতে সৃষ্টি হইলো, তাহান আজ্ঞাতে সৃষ্টি রাখিতে পারেন; এবং রাখিয়াছেন: তাহান এতো কর্তৃত ছিলো সৃষ্টি করিতে, এবং রাখিতে ও কর্তৃত আছে; যাহার কথাএ সৃষ্টি, তাহার এতো ভার, তাহার কথাএ এ ভার ধরিতে পারন: তবে সে তাহারে সর্বো কর্তা কহি: নহিলে বিনে মাথা দিয়া না ধরিলে রহেনা: তবে আর তিনি পরমেশর নহেন।

ব্র। ভালো; নহিলে রহিবে কেমতে? লোকে জানিবে কেমতে? তাহার মহিমা বাসোকীর সহস্রা ফণাতে রহিয়াছে: এ সকোল নীলা তাহান; নহিলে প্রথিবী তল যাএ।

রো। যদি তাহান কথাতে রাখিতে না পারেন, তবে মাথা দিয়া ও রাখিতে না পারেন: আর কহো কুর্মো কিসে রহিয়াছেন?

ব্র। কুর্মো জলের উপর ভাসে। বিনে আশ্রাএ কিছু রহে না।

রো। ভালো; বাসোকী কিসে রহিয়াছে?

ব্র। কুর্মের উপর।

রো। কুর্মো কিসে রহিয়াছে?

ব্র। কুর্মো জলের উপর।

রো। জল কিসে উপর রহিয়াছে?

ব্র। জর আর কিসে রহিবেক?

রো। তোমি যে কহিলা বিনে আশ্রাএ কিছু না হএ; তবে জল অতি ভার; তাহাতে কুর্মের ভর, বাসোকীর ভর, প্রথিবীর ভর, সকোল ভর; যে রাখে সে কিমতে? উপর রহিতে পারে?

ব্র। পরমেশ্বরের মহিমা। আর তোমি যে এহা কহিলা এমত হএ; যদি বিনে আশ্রাএ কিছু না রহে তাহার জল শুন্যে রহিলে কেমতে? কিন্তু ভেদ কহে যে আমি কহি।

রো। ভেদে যেতো কহিয়াছে, তাহার সকোল কথা তোমাতে বেতো হইতেছে এবং হইবেক।

ব্র। তবে তোমি কি কহো? কেমতে প্রথিবী রহিয়াছে? এ বুবন কেমতে ধরিয়াছেন?

রো। পরমেশর সর্গো, মর্ত্তো, পাতাল স্রিষ্টি করিয়াছেন: এবং তাহার আজ্ঞএ শোন্যে রাখিয়াছেন: এ বুবনে করি মহাথিতি স্বর্গো, মর্ত্তো, পাতাল তাহান রাখিয়াছেন; সর্গের বিতরে সমুদ্রো, প্রথিবী আর যতো ইত্যাদি দেখি: তিনি স্বয়ং কথা, যেমতে কথাএ স্রিষ্টি করিলেন তেমতে কথাএ রাখিলেন, তাহান সর্বো ব্রর্মো যে কহেন, সেই হএ, সেই সে সর্বো কর্তা।

ব্র। তবে কি এ সকোল শোন্যে রহিয়াছে?

রো। হএ, এ বরো আচর্যো নহে। তাহান ঠাইএ কোনো কার্যা কতো? অনন্তো কুটি ব্রমাণ্ডো শোন্যেতে রাখিতে পারেন: তাহান অপার কর্তৃত, যে তাহান মহিমা না জানে, সেই কহে যে তিনি মস্তোক দিয়া ধরিয়াছেন, এ কথা মহা পাতোকীর, যে পরমেশরের মহিমা না জানে, সেই কহে নিরোপণ না জানিয়া।

ব্র। দৈবে এ কথা কহিলা: ভালো, যদি জল শোন্যে রহিয়াছে, তবে এহাও শোন্যে রহিতে পারে, তবে যে যেমত কহি ইহা এ অনুচিত কথার অসাধ্যো কারো নাহি: তবে মস্তোক দিয়া ধরিবেন কেনো? এহাতে অমহিমা সে পরমেশরের কহি আমোরা।

রো। অমহিমা কহো: সেও অল্পে বলো, কিন্তু মহা পাতোক জর্মে, এমত কহিলে যে পরমেশর মস্তোক দিয়া ধরিয়াছেন তিনি এমতি সামান্যো জোন।

ব্র। এহাও বুঝিলাম, যেমত মছ্যো অবোতার তেমত কুর্মো; আর অবোতার কহি তাহার বিচার কহো।

রো। ইহা জানিলা যে প্রতারোণা, এবং সকোল এই রূপ, ভালো জিগাসা করো, আর কারে অবোতার কহো ?

ব্র। বরাহো অবোতার হইয়াছিলেন পরমেশর।

রো। কি কারোণ বরাহো হইয়াছিলেন ?

ব্র। বরাহো হইয়াছিলেন প্রথিবী উধার করিতে।

রো। ভালো প্রথিবী কোথাএ ছিলো, যে বরাহোতে উধার করিলেন ?

ব্র। সমুদ্রের তলে মিথিকা হইলো মধু কৈটোর বধে, সেই মিথিকা দেখিয়া আপনে পরমেশর বরাহো হইয়া দন্তে করিয়া তোলিলেন গিয়া, তাহাতে প্রথিবীর স্থাফনা করিলেন।

রো। ভালো মধুকৈটোর মরণে মিথিকা হইলো ? মধুকৈটো এতো যুর্দো করিলো কিসে ? তাহান সপ্তো মহা পাতোক কেমতে জমিলো ? এ বরো অনাচর্যো প্রতারোণা কতা সকোল, ইহার বিচার কহো।

ব্র। সে সকোল কথা বিষ্টোর চরিতে আছে, সে বিচার করোণ উচিত নহে, তুমি কহিয়াছো পরমেশর নিত্য পুর্ণো ব্রর্মো নির্মল, এবং আমি কহি কেমতে সে বিচার করিবো ? তাহা বুইধে না লএ, সে সকোল কার্যো পরমেশরের হেনো : কিন্তো বরাহো অবোতার কহে শুনি, ইহার বিচার কি ?

রো। যে কথা সকোল ভগোতা জানি তাহা কহো, যে এখোন থাউক ; ভালো শোনো বরাহের কথা : বরাহো তো পরমেশর অবতার নহে।

ব্র। কেনো ? বরাহো রূপে প্রথিবী উধার করিলেন সৃষ্টি কারোণ, নহিলে মিথিকা তবে যাইতেন কিমতে ?

রো। ভালো, যাহানে অপার ভুম সর্বো কর্তা কোলো, তিনি কেনো বরাহো হইয়া মিথিকা দন্তে তুলিলেন ? তাহার কর্তৃতের হস্তো এতো দীর্গ, যে, কতো অনন্তো কুটি সমুদ্রো পারে, কর্তৃতের হস্তে সকোল আনিতে পারেন ; তিনি কেনো শুয়ার হইয়া ঢুব দিয়া দন্তে করিয়া মিথিকা তোলিবেন ? পরমেশর যে সেই ইচ্ছামএ, তাহান অগোচোর কোনো বস্তো নাহি, তাহান ব্রম নাহি, মিথিকা তোলিতে সৃষ্টি করিতে এক মুর্তেকে সকোল করিতে পারেন, নারোকী জোনে পরমেশরের তোলুনা দেও. তাহান তোলুনা নাহি এ ভুবনে।

ব্র। হএ, যতো কথা কহো এ অলড় : বিষ্ণু ভেদে কহিয়াছে, এ কারোণ কহি

নহিলে বুইধে এ সকোল কিছু লএনা। আর মধুকৈটের জর্মো যে হেয় আর যুর্দো তাহা কহিলে আর কতো উপাস্তো করো? সে সকোল কেবোল কুকথা, আমারি বুইধে না লএ; তাহা আমি তোমার ঠাই কি জিগাসা করিবো? ভালো ইহা ও বুঝিলাম আর অবোতার কহি, তাহার বিচার দেও আমারে।

রো। বরাহো অবোতার যে কহিলা পরমেশর, সে সকোলি মিথ্যা, বনের ভজোনা।

ব্র। হএ, মছো, কুর্মো আর শুয়োর কণ্ডিলা, এখোন যে সকোল কহিবো, তাহার কহিবা তবে বুঝিবো।

রো। কহো আর কারে অবোতার কহো?

ব্র। নরোসিংগো অবোতার পরমেশর।

রো। পরমেশর নরোসিংগো অবোতার কেনো হইয়াছিলেন?

ব্র। হিরণ্য কশুব বধ করিতে।

রো। কি কারোণ?

ব্র। কারোণ এই যে সেবোক রক্ষা করিতে শতুর বধিতে।

রো। কিরূপ শরীর ধরিয়াছিলেন?

ব্র। তিনি কোনো শরীর মানুষের ধরাণ, বরো দীর্গ মুক রাখোসের ধরাণ নক সকোল বরো দীর্গ, এই অবোতার হইয়াছিলেন, শিবে ও বামেও দেখিয়াছে।

রো। কি রূপ নরসিংগো জমিলেন?

ব্র। রাজা জিগাসা করিলো তাহান পুত্রো পুত্রাদিরে, যে তোর গোসাঞি ও নি স্তমে আছে; সেই খেণে রাজা চোট দিলো স্তমে, তাহাতে থাকিয়া নরোসিংগো অবোতার হইয়া বাহির হইলেন।

রো। তাহাতে থাকিয়া বাহির হইয়া কি কার্যো করিলেন?

ব্র। হিরণ্যোরে ধরিলেন সকোল প্রথিবী দাবোরাইয়া লহিয়া ছিরিলেন, কদাচিৎও মারি না পারেন: তাহাতে বদিলেন; প্রথিবীর মৈধে মিথু তাহার নাহি, তবে মুনি সকোলে কহিলো যে শোন্যাতে দরিয়া মুক বিদারিয়া মারিলেন চির্তোকার শব্দ করিয়া; সেই অবোতারে কহি নরোসিংগো অবোতার।

রো। এহার কারোণ কি? যে সকোল প্রথিবীতে মারিতে না পারিলেন শোন্যাতে মারিলেন?

ব্র। ে।রে বর দিয়াছিলেন প্রথিবীতে মির্তু না হইতে, এ কারোণ সকোলে কহিে প্রথিবীর বাহির শোন্থাতে এ তাহাতে মারিলে মরিবো, এ কারোণ শোন্থাতে নখে বিধারিয়াছিলেন, চিরচিরকার শব্দেতে মোনি পতোনীর গর্ভপাত হইলো সে মোনি পতোনী শাপ দিলো ; আর জর্মে বারো বচ্ছোর অগিয়ান থাকিও, যেমত আমার গর্ভপাত করিলি।

রো। ভালো যে জোন পরমেশর হএ, তাহান এমত ক্রোদো নাহি ; আর এমত কুধরাণ শরীর কেনো ধরিলেন ?

ব্র। শরীর ধরিলেন সেবোক রক্ষা কারোণে ; এমত ক্রোদো হইয়াছিলেন।

রো। যদি কদাচিৎও করিতে চাইতেন তবে তাহান এক কথাতে ভস্মো হএ ; তিনি কেনো এমত রূপে বধিলেন ?

ব্র। পূর্বে হিরণ্য বর লইয়াছিলো, যে তাহান হস্তে মির্তু হইতে, এ কারোণ এমত কবিলো।

রো। যতো জোন মরে সকলেই তাহান হস্তে মরে এহার মৈধে কহিতে পারো নি আর কার হস্তে মরে বিনে তাহান ইচ্ছাএ ?

ব্র। ইহা কেমতে কহিবো, যে তাহান ইচ্ছাএ বিনে কেও মরে, একথা কহিলা দঢ়ো ; তথাচোতে ভেদে কহিয়াছে এ পসঙ্গ।

রো। যদি সেই নরসিংগো অবতার পরমেশর হইতেন, তবে তাহাতে এমত কুপত না জর্মিতো ; যদি সেবোক রক্ষা করিতে চাইতেন, তবে আপোনে এহারে বাচাইতেন এবং হিরণ্যরে ক্রেপা করিয়া গিয়ান দিতেন ; তাহাতে সে মুক্তি হইতো ; তবে সে করুণামএ তাহানে কহি, নহিলে এ ধরাণে যে বধে তাহারে কহি ভূত-প্রেত দানব, চলগ্রাহী জন সুশীল নহে এহা বুঝো প্রাণে এমত লএ ?

ব্র। যেতো কহো কণ্ঢিবার কথা নহে।

রো। নরসিংগো অবোতারের শরীর কি হইলো ?

ব্র। তাহার শরীর পাত হইলো · তেজেতে জর্মিয়াছিলো।

রো। প্রোবে না কহিয়াছি তিনি যে শরীর ধরেন, তাহার কদাচিৎও পাত নাহি? যে শরীর পাত হএ সে শরীর তিনি ধরেন নাহি, এ সকোল বাউ ভূত শরীর ভৌতিকের কার্যো মুনিষ্যো প্রতারোণা করিয়া মুক্তি হইতে না দি।

ব্র। এহা ও খণ্ডিলা, বুঝিলাম যে নির্মল পথ তোমাদিগের ; তাহাতে কোনো বিগারী বিনাশ নাহি।

রো। যে পরমো ব্রহ্মো, তাহাতে বিগার জর্ম্মিতে যুগ্যোতা কি? যে সকোল পরমেশরের জর্ম্মা সে সকোল পরমেশর নহে।

ব্র। হএ, উতম কহো: নির্ম্মলে মলা নাহি, তবে যে আমোরা কহি, চলাচল হইয়াছে এ ক্রেমে, আর এমত কথা পুপর না ছিলো: যে ধর্ম্মাধর্ম্মো বিচার হএ, ভালো বুঝিবো আর অবোতার।

রো। যেমত এ চাইর অবোতার বুঝিলা মিথা, এমত সকোলি জানিবা মিথা হেনো: জিগাসা করো, আর কারে অবোতার কহো?

ব্র। আর কহি ব্রামণ অবোতার হইয়াছিলেন।

রো। কি কারোণ ব্রামণ অবোতার হইয়াছিলেন।

ব্র। বলি রাজারে ছলিতে।

রো। বলিরে ছলিলেন কি কারোণ?

ব্র। বলি বরো ধর্ম্মষ্ঠ ছিলো, মহা দাতা ছিলো, যে যাহারে চাহিতো, তাহারে তাহা দিতো, এ কারোণ পরমেশর ব্রামণ রূপ লইয়া এক পদ ভূম চাইলেন গিয়া তাহার ঠাই, রাজা কহিলো, দিলাম, শেষ এক পদ দিলা প্রথিবীতে, এক পদ পাতালে আর পদ সর্গে, এই রূপ বলি রাজারে ছলিলেন।

রো। এ চরিত্রো পরমেশর ধর্ম্মো রাজের নহে যে জোন ধর্ম্মষ্ঠ তাহারে তিনি নষ্টো না করেন যেমতে ধর্ম্মো কাযো করিতে পারেন, তাহারে অতি কৃপা করেন।

ব্র। তবে যে ব্রামণ অবোতার হইয়াছিলেন তাহারে তুমি কি বলো?

রো। আমি যে কহি তাহা তুমি বুঝো, যদি পরমেশর হইলো ব্রামণ, তবে এমত ছলে কারো ধর্ম্মো নষ্ট করিতোনা; যে জোন ধর্ম্মো নষ্টো করে ছল করিয়া, তাহারে অধর্ম্মো কহি, সে পরমেশর ধর্ম্মো রাজ নহে, আর তাহান শরীব ধসো নাহি, কেবোল অবিনাশী তিনি, তাহাতো প্রবেশ কারোণ; সেও তেমত নহে, তবে সে ঠাকুর আপনে নহিলে এ ছল প্রতারোণা করে কুপিরকৃতিতে, তাহারে না চিনিয়া পরমেশর কহে অগ্যানে।

ব্র। ভালো এহা তো উছেদ করিলা, আর অবোতার কহি তাহার বিচার কহো।

রো। এহা নি তুমি মিথা হেনো জানিলা? তবে আর অবোতার কহিলে বুঝিবা সেই রূপ মিথা, ভালো আর অবোতার কহো।

ব্র। আর অবোতার এতা যুগে শ্রী রামো দশরথের বেটা, কোশল্যা তাহান মাতা।

রো। এ অবোতার যে কহিলা শ্রী রামো কি কারোণ অবোতার হইয়াছিলেন?

ব্র। রাবোণ বধের কারোণ; সে সকোল দেবতারে কষ্টো দিতো ধর্ম্মো নষ্টো করিতে।

রো। ভালো সকোল চরিত্রো কহিবা রামের; তবে বুঝাইবো কেমতে পরমো ব্রর্ম্মো তিনি।

ব্র। রামের এক স্ত্রী তাহান নাম সীতা, আর দুই পুত্রো লব আর কুশ তাহান ভাই লকোণ, রাজা অযোধ্যা বাপের সত্যো পালিতে বোনবাসী হইয়াছিলেন, তাহাতে তাহান স্ত্রীরে রাবোণে ধরিয়া লিয়াছিলেন, তাহান নাম সীতা, সেই স্ত্রীরে লংখাত থাকিয়া আনিতে বিস্তর যুর্দ্দো করিলেন, বালিরে মারি তাহার স্ত্রী তারা সোগ্রীবেরে দিলেন, সে বালির ভাই, তাহারে রাজখণ্ডো দিলেন; বিস্তর রাখ্যোস বধ করিলেন; কুর্ম্মোকর্ণো বধিলেন, ইন্দ্রোজিৎ বধিলেন, প্রছাতে রাবোণ বধিয়া সীতারে আনিলেন: রাবোণে স্ত্রীরে রাবোণের ছোট ভাই বিবীষোণেরে দিলেন, তাহার নাম মোন্দোদরী, তাহারে রাম বর দিয়াছিলেন, কহিয়াছিলেন, তুমি জর্ম্মো আইযোস্ত্রী হও, এ কারোণ বিবীষোণেরে দিলাম, জমনি করিয়া রাবোণ বধ হইয়াছে, তাহারে আর জিয়াইতে না পারিলেন, তাহার অন্তো ও সীতা যে নিতে কহিলেন: তাহার পর সীতারে আনিয়া বিস্ত পরীক্ষা দিলেন, যে রাবোণে নি এহাবে পরোশ করিয়াছে। তাহাতে পরীক্ষাতে সীতা সাঁচা হইলেন, ততাচো রামে তাহানে প্রত্যে নহিলো; আর রামের দুই পুত্রো লব আর কুশ সংগে রামের বিস্তর যুর্দ্ধ করিলেন পুত্রো না চিনিয়া, শেষ মুনিস্থে পরাজএ করিয়া দিলো, প্রচাতে সকোল প্রত্যো হইলো শেষ রাজখণ্ডো অযোদ্ধাতে করিলেন; প্রচাতে তাহান পরোলোক হইলো। তাহার আত্তাম পরমেশরেতে মিশিলো গিয়া:

রো। তুমি বিস্তর তো কহিলা, আর বিস্তর কহিতে রহিলো, ভালো এহার উতোর শোনো, তাহা বুঝিয়া উতোর আমারে দিবা, আমি সকোল বুঝাইবো।

ব্র। তুমি এ সকোল কথারে কি বলো? ইনি পরমেশর অবোতার নহেন?

রো। এমত মুনিষেরে পরমেশর কহে? কামাতুর, কুবোধি, অবিচারী, হিংসক,

অগ্যান, গৃহস্তো বীর্যের শরীর নাশী, ইত্যাদি আর যতো। এমত শীল পরমেশরের শরীর ধরিতে না থাকে। এহানে কহি রাজা অযোধ্যার স্বর্যো ধেশের, পরমো ব্রর্মের সৃষ্টি, যেমত কতো কুটি রাজা আর আর জর্মিয়াছিলেন তেমতে এনিও এক রাজা, সেকালের লোকে বর্বর ছিলো রাজারে পরমেশর কহে; এবং যতো বিস্তর বর্বরে কহে, যে দিনে পর রাজখণ্ডো পুসবা এ মতো সেকালে কহিতো, কিন্তু পরমো ব্রর্মের রাজা পুজা অংখার, দৈত্যো দানোব রাখোসে এ সকোল না পারে, তাহান তোলুনা তিনি।

ব্র। ভালো, এতো যুর্ধো, এতো কার্যো সমুদ্রো বাধিলো এহা আর কেহো না পারে।

রো। যে বরো রাজা হএ, শোন্যো কার্যো থাকে কেনো না পারে? এ কিছু বরো অচর্যো নহে: রামেশর আর লংখা কহো, যে বাধিলেন, এ বরো গহিন নহে, এবং সমুদ্রে স্রোত নাহি, পাথোর যেখানে যোথাএ সেইখানে রহে, ইহার অধিক বরো অপূর্বো নহে: এবং অনেক রাজা অনেক খানে এমত বাধিয়া যুর্ধো করিয়াছে, এ কারোণ সকোলে পরমেশর নহে, কিন্তু যে দেশে, যে রাজা, সেই দেশে তাহার পরমেশর কহিতো।

ব্র। তবে কি যেমত আর আর রাজা সকোল, তেমত রাজ রামো?

রো। হএ, ইহাতে সন্ধে না করিবা, কেনো গৃহস্তো করিয়াছেন যেমত তোমি আমি, যুর্ধো যেমত রাজা আর আর সকোলে করিয়াছে, কামাতুর যেমত আর আর নরোলোক, ভুম যেমত সকোল পাপী মুনিষ্যের, কোর্দো যেমত রাজা সকোলে করিয়াছে, এবং আর আর সকোলি তোমাতে গ্যাপোন আছে, ঐষদের কারোণ পবোত আনিয়াছিলেন আপোনার প্রাণ বাচাইতে, আর কতো কহিবো? শরীর ধংসো হইলো তাহাতে তোমি জানো।

ব্র। ভালো; এ সকোল দোষ যাহার থাকে সে পরমেশর নহে।

রো। পরমো ব্রর্মো তিনি হএন, তবে বিবাহো করিলেন কারে? যতো সৃষ্টি সকোল তাহান, তবে কি ধর্মোরাজ আপনে আপোনার কন্যা বিবাহ করিলেন বালোক জর্মাইবার কারোণ কামোদের বাবে? এ সকোল দোষ তাহাতে জর্মিতে না পারে প্রুবে কহিয়াছি, আর তাহাতে ভুম নাহি, যতো ইত্যাদি রামে শীল পরমো ব্রর্মের নহে, রামও পরমো ব্রর্মো সাকার নহে।

ব্র। ভালো এহাও রোদ্দিলা সার পদার্থো তিনি নহেন, ভালো আর অবোতার যে কহি তাহার বিচার কহো।

রো। কহো কি অবোতার তোমার কহো? মাক্রোমে সকোল তো মিথ্যা, আর কহো।

ব্র। আর ক্রপো, পশোরামো, বলোরামো।

রো। এ সকোল তিন জন কার্যো অনুসারে বুঝিতে না পারো যে পরমেশর হএ কি নহে?

ব্র। আমারা যে অবোতার কহি ভেদ মতে, কার্যো বিচারে প্রহোজোন কি?

রো।—কার্যো বিচার না জানিলে ধর্মাধর্মো চিনিতে না পারে, মুনিষ্যের মত কার্যো করোন উচিত, মুনিষ্যো হইয়া পশুর ধরাণ ভালো নহে ইহাতে পরিণাম মুক্তি হএন।

ব্র। এ যে কহো, হএ, বিচার উচিত, কিন্তু মতে বরো ঠেক দেখি, এ কারোণ বিস্তর বিচার না করি, কিন্তু পরিণাম মুক্তির ভএ, এ কারোণ তোমার সঙ্গে বিচার করিতে নাগিয়াছি। ধর্মাধর্মো জানিতে, তরিতে পথ করিবো। সম্পতি এ তিন অবোতার কিরূপ রোদ? তাহা কহো?

রো। ক্রপ, পশোরাম, বলোরামো, এ সকোল মুনিষ্যো পাপ শরীর, পরমেশরের জর্মা নাশী বস্তো সকোল, কেহো প্রপুরুষ বাচাইতে ব্রমপুত্রো ভাবিলো, কেহো ভম কারোণ হাল চষিলো, কেহো ভেদ বিরোমোন করিলো, কতো দিন প্রথিবীতে ছিলো, সংসারী হইয়া তাহারা মরিলো; পাপ পুণ্যো অনুসারে ভোগাভোগ পাইতেছিলো এমত জনেরে যদি পরমেশর কহো, তবে সকোল দেখো; সকোলি অবোতাব কহো পরমেশর? এমত কাঁচা ছাওয়াল বর্বর অস্তির যে তিলে তিলে অবোতার হইতে ফিরেন।

ব্র। তবে কার্যো চালাইবেন কেমতে?

রো। তাহান কথাতে সকোল হএ, যাহা ইচ্ছা হএ। তিনি সর্বো কর্তৃত ধারী, এ কারোণ তিনি পরমেশর, সম্পতি এই কালের ধরাণে বুঝো, কিন্তু নরেতে পরমো ব্রর্মের তোলুনা নাহি, কিন্তু বুঝাইতে এ পুরোস্তাপ করি, ইহাতে দোষ বরো, যেমত এক পাতিশা অদিকারী; যতো কার্যো করেন তাহার চাকোর নফরে করে; যে আজ্ঞাএ অনুসারে, আর যদি বরো যুর্ধো হএ; তবে বিস্তর সেনা আর সেনাপতিরে আজ্ঞা হএ যুর্ধো করিতে, তাহা আজ্ঞাএ তাহারা গিয়া শতুর পরাজএ করে, যদি নিদান করে, হস্তে শতুর পরাজএ না হএ, আর পাতোশাহার সোমান সামোর্তি না থাকে; তবে পাতোশাহা যুর্ধো করে, যে পরাজএ করুক:

তবে এহাতে বুঝো ; রাজচক্রোবর্তী প্রথিবীর তাহা আজ্ঞাএ সকোল কার্যো চলে : ইহাতে পরমেশর ত্রেলোকের রাজ, তাহার আজ্ঞাএ কি না হএ? যে তিনি মূর্তিখে মূর্তিখে সাকার হইবেন? তিনি কি প্রথিবীর রাজারে করিতে ও অধোম, অকর্তৃত, তোমারদিগের চিতে নি এমত লএ? তাহান তোলুনা নাহি, তিনি কি কারোণ এতোবার শরীর ধরিলেন : যে কার্যো তিনি আপনে না করিলে না হএ, সে কার্যো উচিত, কিন্তু সে সাকার যে সার তাহারে জানোনা।

ব্র। হএ, হএ, তাহারে কহি, তাহানে কহি কৃষ্টোস্তো ভগোবান সয়োং।

রো। কৃষ্ণো পরমো ব্রর্মো অবতীর্তো কহো ; ভালো এখোনে বিচারে পাইবো? তাহান চরিত্রো কার্যো বুঝিবো ; তিনি কি কারোণ জর্মিয়াছিলেন? কোথাএ তাহা কহো।

ব্র। গোকুলে জর্মিয়াছিলেন, বসোদেবের পুত্রো দৈবকীর উদরে, কংসো বধ করিতে এবং অগাসোর বকাসোর ; আর রাদা আর ষোলোশোহো গোপিনী লইয়া ক্রীরা করিলেন, ছপর্ণো কোটি যধোবংশো আপনের তাহা বধিলেন, আর ব্রমাএ গোসঙ্গ চোরি করিয়াছিলেন, তাহা আনিলেন, আর যশোদা ছাওয়ালের কালে মারিতে কৃষ্ণো কান্দিলেন,তাহার উদরে ব্রমাণ্ডো দেখিলো যশোদা ; আর কালী দমোন করিলেন, তাহার বিষে জাপ দিলেন, বর্ণো কালা হইলো, তাহাতে নাম কৃষ্ণো, কালা বর্ণো কৃষ্ণো, আর কতো গুণ ব্রমাএ দেখিলো : এক কৃষ্ণ এত গোপিনী ; এই সকোল চরিত্রে কহি যে ওনি পূর্ণো ব্রর্মো, যেখানে থাকিয়া আসিয়াছিলেন সেই তাজে মিশিলো গিয়া তাহার শরীর দাহোন হইলো, এবং দৈবোবাণী ছিলো, যে পূর্ণো ব্রর্মো অবতীর্ন্তো হইলেন, সাধু মোনি সকোলে ও কহিয়াছিলো, এ কারোণ জানি, যে সেই পরম ব্রর্মো কৃষ্ণো।

রো। ভালো, যেতো কহিলা তাহা শোনিলাম ; আর আর যতো অবোতার কহিয়াছো তাহারে করিতে কৃষ্ণো বিস্তর কার্যো করিয়াছেন অসম্ভবা।

ব্র। তবে কেনো পূর্ণো ব্রর্মো কৃষ্ণেরে না কহিবা? আর আর অবোতার অল্পো কার্যো করিয়াছিলো, একারোণ কহিলাম অবোতীর্ন্তো।

রো। ভালো, আমি এক এক জিগাসা করি ; তোমি বুঝাও, যদি এতো কার্যো পরম ব্রর্মের উচিত হএ, তবে ভালোই কহো, যে কৃষ্ণো তিনি আপনে, আর যদি এমত শীল তাহান নহে ; তবে কৃষ্ণো পরমো ব্রর্মো

নহেন ; যে মত আর আর অবোতার কহিয়াছি এও সেই ; কিন্তু অতি পাপী।

ব্র। এমত কথা তোমার যোগ্যো নহে ; ভালো আমারে জিগাসা করহো, আমি তোমারে জিগাসা করি, তবে ধর্ম্মো তর্থো বিচারে যে ঠাওর হএ, তাহাই নিরোপণ করিবো ; তোমি জিগাসো : কোন কার্য্যো কৃষ্ণো অযুক্তো করিয়াছেন, আমি বুঝাই।

রো। সকোল কার্য্যো অযুক্তো, তবে এক এক জিগাসা করি, কহো তোমি . বসোদেব আর দৈবকী কেমত ভাব গৃহস্তো ছিলো ?

ব্র। যেমত সকোল মুনিষ্যো বিবাহো করে, গৃহস্তো করে, রমোণ করে, পুত্রো কন্যা জর্ম্মাএ, সেই রূপ দৈবকী আর বসুদেবের বসত।

রো। কৃষ্ণের শরীর কিরূপে গঠোন হইলো ?

ব্র। পরমেশরের লীলা ; এহা তোমার জিগাসাএ কার্য্যো কি ? তিনি বাউ ভূত শরীর ধরিতে পারেন, আর রক্তো বীর্য্যের ধরিতে পারেন।

রো। এই কারোণ জিগাসা করি যে সাকার পরমেশর হইলে বাউ ভূত শরীর নহে . এবং বীর্য্যের নহে . কেনো ? বীর্য্যের শরীর সকোল নরো লোকের, যাহাতে সপ্তো মহা পাতোক সকোল জর্ম্মে . এবং পূর্ব্বো দারার পাপ রক্তো বীর্য্যো, এ কারোণ সপ্তো মহা পাতোক হইয়াছে, পূর্ণো ব্রর্ম্মো এমত সাকারে প্রবেশ না করেন নির্ম্মল রূপে যাহা অতি উত্তম তাহান যোগ্যো স্থান তাহাতে সে প্রবেশ পারে . ভালো যেতো কার্য্যো কৃষ্ণের, তাহাতে ই সকোল বুঝিবা, কহো কার্য্যো ভেদ · যুর্ধ কি কারোণ করিলেন ?

ব্র। অসোরে সকোল নষ্টো করে . এ কারোণ সকোল অসোর নষ্টো করিলেন যুর্ধ করিয়া।

রো। কেনো ? পরমেশরের আগ্যাতে মরেনা ? একারোণ আপনে শরীর ধরিয়া মারিলেন ?

ব্র। হএ, নহিলে বধ না হএ ; এবং শেষ শত্রুর ভাবে ভাবিয়াছে ; তাহারে মুক্তি করিলেন।

রো। যদি পরমেশরের আগ্যাতে না মরে, তবে যতো প্রথিবীর মুনিষ্যো মরে ; তাহা কি আপনে আসিয়া শরীর ধরিয়া সকোলেরে মারেন ? আর যাহারে মুক্তি করেন, দেব সাধু, মুনি সকোলেরে, তাহারে আপনে শরীর ধরিয়া

আসিয়া বধ করিয়া মুক্তি করেন। এই দুই কথা যথার্থো, বিনে দণ্ড আর বক্তিতে মুক্তি নাহি, শত্রো ভাব পরমেশরেরে করিলে মুক্তি কেমতে হইবেক? বিনে ধর্মো আস্বাম নহিলে মুক্তি নাহি, আর তিনি আপনে শরীর হইলে ক্রোধ, হিংসা, সপ্তো মহা পাতোআদি জর্মিতে না পারে: তাহান সেবোক যতো সিধা, সাধু তাহারা পরমেশরের ক্রেপার দ্রেষ্টিতে জিতেন্দ্রিও হএ; অমর হএ, অসাধুয় কার্যো জর্মেনা, এহাতে পরমো ব্রর্মো অবতীর্ন্তো হইলে কেমতে এ সকোল অধর্মো কার্যো তাহাতে জমিবেক? আর তাহান মতি কে নষ্টো করিবেক? তিনি আপনে সর্বো কর্তা, সর্বো জ্ঞান, সর্বো দএআমহে, স্বয়ং রাজান্ত, নির্মল, তিনি তাহান তোলুনা দেও কৃষ্ণেরে?

ব্র। ভালো, যশোদা যে কৃষ্ণের পেটে ব্রম্মাণ্ডো দেখিলো সে কি?

রো। ভালো যশোদা যে কৃষ্ণের পেটে ব্রম্মাণ্ডো দেখিলো, সে যে যশোদা কোন স্তানে দারাইয়া দেখিলো?

ব্র। গোকুলে, বারীতে উঠানে দারাইয়া দেখিলো, যে ত্রভুবোন বালোকের পেটে বিতর।

রো। তবে বুঝিও, এ ত্রভুবোন নহে, যাহা দেখিলো, যেমত বোজের বাজি।

ব্র। এমত বালোকে বাজি কোথাএ শিখিলো?

রো। সকোল এহা কহি, প্রথোম স্থষ্টি যখোন পূর্ণো ব্রর্মো করিলেন: তাহাতে বিস্তর দেবতা সকোল জর্মাইলেন, তাহা ক্রেপার শাস্ত্রো জানিবা, তাহাতে দুই ভাগ হইলো, যাহারা আস্থা রাখিলো, তাহারা তাহান সেবোক দেবোগণ সাধু মতি কহি: যাহারা আস্থা না রাখিলো; তাহারা শাপে ভূত হইয়া মহা নরোকে পরিলো: ভূত প্রেত পিচাশ জর্মো দানোব কহি, তাহারা প্রোব্ধে নৈরাকারে জানে, যে পূর্ণো ব্রর্মো সাকার হইয়া প্রথিবী উধার করিবেন, দৈবোবাণী মুনিষ্যো শোনিয়াছে, তবে মুনিষ্যো এমত অধম হইয়া সর্গে যাইবেক? আমোরা দেবেগণ হইয়া নরোকে ভূতগণ হইলাম? এমত মায়া করি, যেনো মুনিষ্যের ভ্রম জর্মে, এ কারোণ বসোদেবের বেটার শরীরে প্রবেশ গর্ভো সঞ্চার গিয়া মুনিষ্যো শরীরে ভূত প্রবেশ করিয়া দুইএ এক মতি হইয়া, এতো এতো যুর্ধ, এতো কামোদ্ভাব, এতো পৈশোন্যতা, এতো মায়া আর যেতো কাযো করিয়াছো বরো নাম করিলো, এ সকোল কার্যো দেখিয়া মুনিষ্যো জানিবেক, যে এই সাকার পরমো ব্রর্মের; মুনিষ্যো

ধর্মাধর্মো না বুঝে, এই রূপ ভজিলে প্রথিবীর, যে কালা মহা নরোক, তাহাতে নরের আশা নিতে পারিবো ; এবং যদি এ দেশে সাকার পরমো ব্রর্মের শাস্ত্রো আইসে, তথাচো এহার বিচার কবিতে করিতে কতো লোক নরোক নিবো, যেতো দিনে প্রচার হএ ; অতোএব সেই ব্যতে কৃষ্ণের শরীরে প্রবেশ করিয়া সকোল সপ্তো মহা পাতোক করিয়াছে, পাপ শরীর দোষ হইলো ; তাহার আত্মাম সেই ব্যতে মহা কালেতে লইআ গেলো, পাপ অনুসারে তারোণা সর্বো কালে, সেই বুঝিতে পারে ধর্মোবন্ত ; যাহার মহা গ্যান পরমেশর পরাচএ ভেদ থাকে, সেই সে পারিবে ভীতি মুক্তির নিরোপণ, আর কি তন কৃষ্ণের আছিলো ?

ব্র। আর ষোলো সহস্রী গোপিনীরে ষোলো সহস্রী কৃষ্ণ হইয়া রমোণ করিলেন, এতো মহা তেজো ছিলো ছপুর্ণো কুটি যধু বংশো জর্মিলে তাহার বধ করিলেন ; এতো আর কেহো না পারে।

রো। এ কার্যো মুনিষ্যের সাধ্যো নহে, যে কথা কহো, যে কুপ্রকৃতির কৃষ্ণেতে প্রবেশ করিয়া সেই সকোল রূপ বিরোমোনা দেখাইতে মুনিষ্যো নষ্টো করিতে ; কামোক যে নারোকী, সে কামাতুর স্ত্রী সকোলকে রমণ করিয়া প্রবিত জর্মাইলো, যেমত নিদ্রাএ ছলে, এহাতে আপনে বুঝিবা যে পরমো ব্রর্মো পদার্থ এমত মতি নহে, তাহান ভজোনাতে, যে জনের ভক্তি থাকে, মুক্তি থাকে তাহার কামোভাবে শীলই নাহি, তাহার ক্রেপাএ জিতেন্দ্রিও হএ, তবে সে মুক্তি পদ পাএ, সন্ন্যাসী সকোলে ; আর যে জোনে গ্রেহস্তো করে সেই এক স্ত্রী বিবাহ করিবেক, তাহান আগ্যাএ প্রতিপালোন করিবে, তাহারে মুক্তি করিবেন। মলংধারী যে পানোপ শরীর তাহাতে, সে সপ্তো মহা পাতোকাদি জর্মে, পরমো ব্রর্মো শরীরী হইলে তাহাতে কোনো কুমতিতে কুভাব জর্মিতে না পারে : তিনি আপনে সর্বোজিৎ ধর্মো রাজ।

ব্র। তবে বুঝিলাম এ সকোল কার্যো পরমেশরের নহে, অতএব কৃষ্ণো পরমো ব্রর্মো অবোতীন্তো নহে। আর যে কহি কলোকীশো আসিয়া জর্মিবেন সে কেমোন ?

রো। সে কি ? তাহারে তোমোরা কি বলো ? কেনো কলোকীশো অবোতার হইবেক ?

ব্র। পরমেশর কলোকীশো অবোতার হইয়া সকোল একাচারী করিবেন ; সকোল ধর্মো নষ্টো করিবেন।

রো। পরমো ব্রর্মের এমত কার্যো নহে, যে ধর্মো নষ্টো করিবেন, আর অধর্মো ও কাচারী করিবেন।

ব্র। তোমারদিগের শাস্ত্রে নি কহো যে কলোকীশো অবোতার হইবে ?

রো। হএ, ক্রেপার শাস্ত্রেতে লিখিয়াছে।

ব্র। তাহারে কি কহো ? কেনো হইবেক ? কি কার্যো করিবেন ?

রো। সেই মনিষ্যো জর্মিবে অধোম, অগ্যানে, তাহাতে ও ভূত প্রবেশ করিবেক, যেমত কৃষ্ণোতে প্রবেশ করিয়াছিলো : এবং যেমত আর আর অবোতার কহিয়াছো ; সেই রূপ প্রপঞ্চোনা বিস্তর করিবেক ; আমি পুর্নো ব্রর্মো সাকার যে হইয়াছিলাম প্রথিবীতে মুক্তি করিতে ; এহাতে অনেক লোক তাহারে ভজিবে , অনেক ধর্মো নষ্টো করিবেক ; প্রচাত ক্রেপার শাস্ত্রের তিন সিধা আমারা আসিয়া কলিরে হারাইবেক , তবে কলি আপনে ফাটিয়া পরিয়া মরিবেক, তবে শেষ সকোল প্রথিবীর যতো লোক সকোলে ক্রেপার শাস্ত্রো ভজিবেক , ততো প্রচাতে মহা প্রলএ যখোন পরমো ব্রর্মো ইচ্ছাএ।

ব্র। তবে বুঝিলাম সেও মিথা ; তবে ভজিবো কারে ? যিনি পরমো ব্রর্মো নিরঞ্জন, তাহান হস্ত পদাঙ্গি কিছুই নাহি, "আপনে আপোন দোজের নিয়া তপশ্চস্থি নচো চমু নচো সর্বরে" আত্মা এমত ইচ্ছা মএ তাহান ভজিবো কেমতে ? তাহানে কেহো কহে কুষাণ্ডো আকৃতি, কেহো কহে মাংসো প্রিণ্ড , কেহো কহে বাউ রূপ , কেহো কহে জলরূপ, এহা ভজোনার জর্মো কেমতে হইবেক ? কিরূপ নরো লোক মুক্তি হইবেক ? তোমিতো এ সকোল সাকার সকোলি কণ্ডিলা, এবং আমার বুধে না লইলো, তাহার ততো হেনো , তবে এহার উপাএ কহো, অল্পো আয়ু মুনিষ্যের, ইহাতে নি প্রথ কাল গেলো, আব পুর্নোবার বাহরিবেক না আয়ু মুনিষ্যের।

দিন যামিনৌ সায়ং প্রাত ;<br>
শিশিরে বসন্তো পুনোরাওয়াতো<br>
কালো ক্রীরিতি গছতি আয়ু<br>
তদপি ন মঞ্চতি আশা বাএউ

অর্থ, দিন গেলে রাইত্রে হএ, শীত কাল গেলে গরমির কাল হএ, এইরূপে আঁসিতে কেলিতে দিন কাল যাএ, এমতে কতো যাএ, কিন্তু আশা করে যে সদাএ জীবে।

রো। এতোখোনে সে তবে মন দিলা, এ বরো বিলখন কহিলা, আমি ও কহি :

অলভ্যাং যদাগু ফলং সর্গো ভাবে রহো তস্যা দণ্ডে ব্রমাজামএ যাতি জনা দিনোঙ্কো প্রমাদো দোপনং নহে মিতি বানীশং মশক্তি মুত্যং অর্থো যে জনে এই সকোল মিথা ভজোনা ভাবে, সে জনের মুক্তি পাইবার উপাএ নাহি মাত্রো দিন রাইত্রে ও যাএ, সমএ ও যাএ; হয়াত যাএ; তথাচো মুক্তি পথ না থাকাএ আমেশা মন্দো রাএ, চলে পাপেতে ভুলিয়া থাকে আপনার স ইচ্ছাএ।

ব্র। বরো মধুর বাখ্যো কহিলা, এমত হএ উপাএ কহো।

রো। তোমারদিগের আর নি কিছু ভজোনা আছে? অবোতার সকোল পর ও; তাহাও কহো বুঝাই, তবে তাহাও মন দিবো, আগে তোমার চিত্যে নিসন্ধে হউক।

ব্র। আছেন ব্রমা, বিষ্ণো, মহেশ।

রো। এ তিন জন কে কি কার্যো করেন? কে সিষ্টি করিয়াছে তাহানদিগেরে।

ব্র। মহা বিষ্ণো আদ্যা সতী হতে উৎপতি; আমোরা কহি যে এক ব্রর্মো ত্রেও দেবা, ব্রর্মা, বিষ্ণো, মহেশোবা, সৃজন, পালন, নাশক।

রো। ভালো তোমি কহো যে এক ব্রর্মো ত্রেও দেবা, তবে ব্রর্মো তিন ভাগ হইলেন তবে এই তিনের পরে আর নাহি?

ব্র। আছেন, তিনি মহা বিষ্ণো তাহান তিন গুণ এহানা।

রো। কে কি গুণে রহিয়াছেন।

ব্র। রজো গুণ, সত্যো গুণ, তমো গুণ: রজো গুণে ব্রর্মা সৃষ্টি করেন, সত্যো গুণে বিষ্ণো পালন করেন; তমো গুণে শিব সংহার করেন; এই তিন কর্মো তিনে করেন।

রো। ব্রমা যে সৃষ্টি করেন, হেন কহো, তিনি নি পালন করিতে পারেন; এবং নাশ করিতে নি পারেন।

ব্র। ব্রমা সৃষ্টি করেন; পালন, নাশ করিতে না পারেন।

রো। বিষ্ণো পালন করেন, হেন কহো, তিনি নি সৃষ্টি করিতে পারেন? আর নি নাশ করিতে পারেন।

ব্র বিষ্ণো পালন কর্তা পালন করেন, সৃষ্টি করিতে না পারেন; এবং নাশ কারতে না পারেন।

রো শিব সংহার করেন, হেন কহো তিনি নি সৃষ্টি করিতে পারেন? আর পালন নি করিতে পারেন?

ব্র। শিব সংহার কর্তা সংহার করেন, পালন করিতে না পারেন এবং সৃষ্টি করিতে না পারেন : এহানা তিন জোন, তিন গুণ সতন্তর ; যাহার গুণ সেই সে কার্যো করেন, একের কার্যো আর কেমতে করিবেন ?

রো। তবে এহানা তিনজোন সর্বো কর্তা নহেন, এহানা তিন জোন স্থাপিত অন্য জোনের, যে যেমত গুণ ধরেন সে সেই কার্যো করেন পরমো ব্রর্মো আগ্যা প্রমাণে এই রূপ তোমি কহো ?

ব্র। হএ, এমত হএ, এহানা অধিকারী নিযুতো ক্রমে কার্যো করেন।

রো। তবে এ তিন জোন পরমো ব্রর্মো নহেন ; তিনি সতন্তর, যিনি এ সকোল পারেন : সৃজক পালক নাশক মুক্তি দাতক।

ব্র। হএ, সে যে পরমো ব্রর্মো তিনি পরাতেপর, তাহানে কে পাএ। আমোরা এই তিন জোনেরে ভজি এহানা আমারদিগেরে সেকানে নিবেন মুক্তি করাইবেন।

রো। ভালো, এ তিন জোনে কাহারে ভজেন ?

ব্র। এহানা আপনারে আপনার ভজেন এক জোনেরে আর জোন।

রো। তবে কি এহানদিগের ভ্রম আছে ? এক গুণেরে আর গুণে ভজেন ; এ ভাবনাতে কি লাভ হইবেক ? এহান দিগের জে জোন পরাৎপর পরমো ব্রর্মো তাহান সৃজন এহানা তাহানে লবিয়া কেনে আপনে আপনে ভজেন ; অতএব বুঝি যে এহানা বরোই অগ্যান।

ব্র। না এমত কেনো কহো ? এ কথা কহিলাম, সে নহিনে এহানা ভাবেন সেই পরম ব্রর্মেরে, দেখো, ব্রমা পণ্ডিতো চোচতেবমুকে স্তব করেন সেই পরম ব্রর্মেরে, দেখো শিব মহা যুগী যোগেতে পঞ্চ মুখে সেই পরমো ব্রর্মেরে ধেয়াএন।

রো। এ তিন জোন ভজেন পরমো ব্রমেরে, তবে আপনাদিগের কার্যো করেন মুক্তি হইতে।

ব্র। তাহানদিগের যুক্তি রাকি তারোণা রাকি ; মহা প্রলএ গিয়া পরমো ব্রর্মে নিউন হইবেন।

রো। তাহানা পরমো ব্রর্মেতে গিয়া মহা প্রলএতে নিউন হইবেন ? এখোন তোমোরা তাহানদিগেরে ভজিয়া ভজিয়া কোথাএ যাইবা ?

ব্র। যাহানে যে ভজি, সে সেই লোক হইয়া তাহানদিগের কাছে রহিবো, তাহানা যেখানে যে থাকেন। যে ভজে বিষ্ণোরে, সে বিষ্ণো লোক হইবেক,

বিষ্ণো ভূত হইবেক, ব্রর্ম্মা যে ভজে, সে ব্রর্ম্মো লোক পাইবেক, ব্রর্ম্মো দৈত্যো হইবেক ; শিব যে ভজে সে শিব লোক হইবেক ; ভূত পিচাশ হুইবেক ; মুক্তি এক সাত সকোল গিয়া নিউন হইবো, সেই পরমো ব্রমে।

বো। তবে মহা প্রলএ প্রযুন্তো কারো মুক্তি হএনা, এই তিন আস্থাতে রহে।

ব্র। হএ, কেনো না হইবেক ? যে জোন যুগী মহাপুরুষ পরাৎপরেকে ভজে সেই মুক্তি হএ।

বো তবে তোমোরা কেনো সেই পরাৎপরেক ভজিয়া মুক্তি না হও ?

ব্র। তাহান নিরোপোণ কে পাইবেক ? কার যোগ্যোতা ভজিতে ? অনন্তো কুটি ব্রমা, বিষ্ণো, মহেশ, যাহারে ধ্যানে না পাএ, তাহানে আমোরা নরোলুকে কেমতে ভজিবো। সকোল তেজিতে পারি তবে সে তাহান ভজোনা হএ, স্ত্রী পুত্রো ইত্যাদি সকোল ত্যাগ বিনে সে ভজোনা হএ।

বো। ভালো, ব্রমা, বিষ্ণো, মহেশ, এ তিন জোন কিরূপ কার্য্যো প্রথিবীতে করিয়াছেন সাধু য় কহো।

ব্র। ব্রমা স্ত্রী পুত্রো কন্যা সকোলি আছে, তিনি সংসারী মাত্রো ভজেন পরাৎ-পরেক, এবং বিষ্ণো ও সংসারিক, দুই স্ত্রী পুত্রো সকোলি আছে, মাত্রো বরো ভক্তি পরাৎপরে, এবং শিব সংসারিক, দু স্ত্রী পুত্রো সকোলি আছে, ভজেন সেই ব্রমেরে, এবং ইহানদিগের বিস্তর মহিমা আছে।

বো। ব্রমার কথা কহো, কেমত সাধু জোন তিনি ?

ব্র। বরো তপস্যা করিতেন ক্ষীরোদে : বরো তেজবন্তো জোন তিনি, তপস্যা করিতে তাহাতে মুনি সকোলের কন্যা সকোলে কেরতাক করিতেন ; তাহার এক মুনির কন্যা পেটে বালোক জর্ম্মাইয়া ব্রমা সে পাপিষ্টো সবাতে পিতা কহিয়া লজ্যা দিলো ; তাহার মাতার কথাএ, তাহাতে তাহাকে শাপ দিলো ; কহিলো ও শোক্রী চণ্ডাল ! সেই শাপে আজিও তগাদ চণ্ডাল কহি, আর কতো তেজোবন্তের কার্য্যো কহিবো ? এবং ব্রম-পুত্রো যে রূপে জমিলো ব্রমার বীর্য টনিলো : তাহান কমণ্ডুলে করিয়া পর্বতে রাখিয়াছিলেন, সেই কমণ্ডুল গরুতে শিঙ্গে গসিতে কমণ্ডুল ভাঙ্গা গেলো ; তাহান শিঙ্গে বীর্য লাগিয়া গরু প্রবর চিৎ হইলো ; তাহা পরশুরামো দেখিয়া আপনার পূর্ব্বো পুরুষ সকোল উধার করিতে ব্রমো বীর্য বাহির করিলেন ; তাহার নাম ব্রমোপুত্রো, এমত মহা বন্তো ব্রমার। আর

তাহান মহিমা যে নন রাজা বিবাহো দময়ন্তী সঙ্গে তাহাতে যতো করিয়াছেন, সে সকোল তুমিও জানো, এই কথা কহিলাম অল্পেই ; সকোল জানিবা।

রো। এধরানে যতো কার্যো করিলো কহো ইহাতে পাপ অর্থে আমোরা আর ব্রমা বিস্তর কহি ; কেনো তিনিও বিস্তর যুর্ধ করিয়া বধ করিয়াছেন, পরদারে বালোক জর্মাইছেন, অতি কামোদ্ভাব বীর্যো টলিয়াছে বিস্তর, এমত জনেক পরাৎপর বদোতারজিএর (?) সেবক না কহি ; কিন্তু যাহার যেমত পুণ্যো পাপ অনুসারে সুখ দুখ ভোগ আছে, এমত জনেক রজোগুণ না কহি, সাহুতে অসাধু কার্যো না জর্মে। অসাধু য় জোন স মে কেমতে পরাৎপরে পশিবেক ? ভালো, বিষ্ণোর কহো, ভক্তোজোন বৈষ্ণব, তাহান কার্যো কহো।

ব্র। বিষ্ণোর দুই স্ত্রী, পুত্রো উত্তম সংসারিক : এবং পরমো ব্রমেতে ও বরো ভক্তি ; এবং পরুপকারী বরো, ঊষা হরোণে কৃষ্ণোর নাতি অনিরুদ্রেকে বাচাইলেন, রাজার সংধসে বধ করিয়া, এবং সঙ্খাসুর রাজারে নষ্টো করিলেন, প্রপঞ্চনা করিয়া, বিষ্ণু আপনে গিয়া ব্রহ্মা সতী তাহারে হরিলেন, স্ত্রীর শাপে সঙ্খাসোর যুর্ধ আরোম করিলো, সঙ্গদোষে যুর্ধ নষ্টো করিলেন ; সেই ব্রহ্মার শাপে বিষ্ণোর যকিত হইলেন, পাথরের গিটে, যে পাথোর কাট, তাহারে কহি শালগ্রাম. ব্রহ্মার সতীত্য নষ্টো করিলেন : এ পাপে ব্রহ্মা ব্রথ হইলো তলোসো, সঙ্খাসোর শঙ্খ হইলো : বিষ্ণো কহিলেন আমার এক সাত থাকিবা, তোমার জলে আমি তোষ্টো হইবো, যাবৎ এ সকোল শাপে বিমোচন হএ, এবং দক্ষ যোগো ভঙ্গে শিবের সাথে বিস্তর যুর্ধ হইলো, করিলেন : শিবের বিস্তর সেনা বধিলেন, মহা যুর্ধ হএ, এক জোনে আর জোনে বধেন, এমত সংশে পার্বতী শিবের স্ত্রী বিবসন হইয়া দুই জনের মৈধে দাড়াইলেন ; তবে অতো কষ্টে দুই জোনের মিত্র্য রথ্যা হইলেন, এবং কতো মহিমা কহিবো তাহান ? অল্পে জানিবা।

রো। ভালো, শিবেরে মহা যুগী কহো তাহান কার্যো শীল কহো শুনি ?

ব্র। শিবের এক স্ত্রী পার্বতী আর স্ত্রী নাহি, পার্বতীর দুই পুত্রো কাত্তিক আর গণেশ, আর স্ত্রার আর আর মহা তেজোবন্তো ; পরমো ব্রমের সেবক বরো মহা যুগী, তাহান বিস্তর মহিমা।

রো। তবে এই তিন জোন ব্রমা, বিষ্ণো, মহেশ, এহারা এতো অকর্মো

করিয়া, স্ত্রী করিয়া, তাহারে ভজিতো কেমতে? তাহারদিগের অতি মহা পাত্তোকের কারোণ পাত হএ তারোণাত্র: মুনিয্যো যদি সেই পরমো ব্রর্মেক ভজে; তবে এতো পাপ আর না করে, যদি এক আদ পাপ হএ তবে তিনি করুণামএ করুণাএ নিবেদিনে ক্ষেমেন: শরীর অমর করিতে না পারেন কিন্তু আসার মুক্তি হএ; আর যে জোন সঁপূর্ণো পালোন করিয়া ভজিতে পারে সে অমর হএ, যেমতে লথ্যাবধি সিধা মালার দিগের।

ব্র। এ ভালো কহিলা, এ সকোল করেন তিনি সৃষ্টি কারোণ তাহানে কহি মহা যে তিনি পরমো ব্রর্মো।

রো। কহো তাহান উৎপতি আর কার্যো শীল তবে বুঝিবো তিনি কেমতে পরমো ব্রর্মো।

ব্র। তিনি ক্ষীরোদ শায়ী ভগোবান বট পত্রে ভাসিতে ভাসিতে ফিরেন; নিদ্রিত ছিলেন, নিদ্রাএ রূপে অচৈতন্ন্যো ছিলেন; আর সৃষ্টি করিতে ইচ্ছা হইলো অঙ্গের মলা ফেলিলেন ক্ষীরোদে: তাহাতে মধুকৈটোর জন্মিলো, মহা বিষ্ণোর সাত অনেক যুর্ধ করিলো; তবে আদ্যা জন্মিয়া অতি বরো যুর্ধ করিয়া মধুকৈটোর বধিলেন; সেই হইলো মিথিকা; তবে বরাহো দন্তে করিয়া তোলিলেন; তোমি পূর্বে কহিয়াছো, ব্রমা, বিষ্ণো, মহেশকে জর্মাইলেন; নাভিতে ব্রমা, হৃদে বিষ্ণো, ললাটে শিব: এই রূপে তিন জোন জর্মাইলেন। এক ভেদ মতে ছায়াতে মায়া জন্মিলো; ছায়া দৌরাইতে তিন কোনে ফিরিলেন, শীগ্রোগতি ছায়াতে দরিলো; তাহাতে কলোন হইলো। তিন ছিদ্রে বীর্যো পরিলো: তাহাতে এ তিন জোন জন্মিলেন; আর যোনি চিরিলেন, তাহার মাংসে পরথিবী, চর্মে সর্গো, রক্তো বীর্যের ফোটে চন্দ্রো আর তারা, আর বীযের ধান্যো, তাহার বিস্তর প্রকার আছে: তাহা কতো কহিবো? সকোল তোমিও জানো।

রো। এহানা মহা বিষ্ণু আদ্যা সতীরে কহো পূর্ণো ব্রর্মো পরমেশর?

ব্র। হএ, এই দুইএ সৃষ্টি করিলেন সকোল, বিনে জড়ে কিছু হএ না।

রো। বিনে জড়ে যে কিছুই না হএ তাহা সকলেই জানি, পরমেশ্বরের আগ্যাএ ক্রমে নিযুক্তো জড় করিয়াছেন: এ কারোণ শরীরী সকোল জড় ক্রমে জর্মে. কিন্তু পরাৎপর যিনি পরমো ব্রর্মো তাহান জড় নাহি: তিনি কেবল এক নিত্য পদার্থো।

ব্র। তিনি এক হইলে কি তিনি সষ্টি ছারা?

রো। তিনি শক্তি ছার নহেন, তাহান শক্তি তাহান কর্তৃরে কহি, শ[ক]তি যে তাহান বল যিনি পরমেশর তাহান শক্তি সামর্থ্যো বল গিয়ান; তাহান শক্তি দএআ, সকলেতে তিনি পুর্ণিত; তিনি কেবল এক পরমো ব্রর্ম্মো; বিনে দুইএ সকোল করিতে পারেন; .তাহানে কহি সর্ব্বো কর্তা পরমেশর; য়ে জন স্ত্রী বিনে সৃষ্টি করিতে না পারেন তাহারে কহি তাহান জর্ম্মা।

ব্র। ভালো, বিনে জণে কোনো বস্তু জর্ম্মে?

রো। তাহান আগ্যা সৃষ্টি করিতে; এ কারোণ বিনে দুইএ শরীর না জর্ম্মে, ইহাতেও তাহান অনুগ্রহো চাহি; তবে সে দুইএ জর্ম্মে; নহিলে দেখো কতো রমাবদি স্ত্রী পুরুসের বসোতো; তবে কেনধোযো না জর্ম্মে? তাহারা তো দুই জোন তবে কেনো অপথাদি তাহারদিগের না হএ? বিনে পরমেশরের আগ্যাতে কিছুই না হএ।

ব্র। হএ এতো কহো ভালো তথাচো তো শিব সতী দুইএ সকোল হএ; পতন ব্রমার, আগ্যাএ মহা বিষ্ণোর।

রো। এ ভালো কহিলা; তাহান আগ্যাএ সকোল জর্ম্মেঃ যাহারে যে রূপে নিযুক্তো করিযাছেন সে সেই রূপে জর্ম্মেঃ কিন্তু পরমো ব্রর্ম্মো এমত শরীর ধরিয়া কামোদ্ভাব দৌড়াইবেন; ব্রমে ছায়া দৌড়াইবেন? তাহান মলা আছে? নিদ্রা আছে? বীর্য্যো টলিবে? যুর্দ্ধ করিবেন? বট পত্রে ক্ষীরোদে ভাসিবেন? এমত কহো সকোল কার্য্যো পরমো ব্রমের নহে। তিনি নির্ম্মল ভ্রম বহিতো কেবোল তত্তো নিত্যো পদার্থো।

ব্র। হএ তিনি নিত্যো পদার্থো, তথাচো সৃষ্টির কারোণ শরীরী হইলেন; তাহানে কহি মহা বিষ্ণো; মহা বিষ্ণোর ছায়াতে মায়া এই হএ সৃষ্টি পতন হইলো; আমারা তাহারে কহি সে পরমো ব্রর্ম্মো সাকার।

রো। তিনি এমত বেকতি জোন বাকারে কি করিতে না পারেন? যে সাকার হইয়া এমত করিবেন? যে জোনের কর্তৃত থাকে, সে নৈরাকারে সকোল জর্ম্মাইতে পারেন, সাকারের মত জোন কি?

ব্র। আমি যে কহি এ কথা আমার ভেদের মূল, সে সেই বিষ্ণো আত্মা আমার। কহি* এই দুইএই সকোল, এহানা ই পরমো ব্রর্ম্মো।

রো। ভালো এহানদিগের কার্য্যো বুঝাইবা; এহানা এহানা যেমত; তবে সে তোমার সন্ধে গুচিবে; তবে সে তত্তো পদার্থো চিনিবা।

ব্র। কার্যো তো সকলি কহিয়াছি তাহাই তুমি সকোল বুঝাও ঃ সে সকোল কার্যো যুক্তো কি অযুক্তো তাহা কহো।

রো। ভালো তুমি যে কহো মহা বিষ্ণো নিদ্রিত ছিলেন, যদি তিনি পরমেশরের সাকার নিত্যো পদার্থো হএন, তবে তাহারে কেমতে নিদ্রাএ অচেতন করিবেক ? তাহান আলিস্যো নাহি, কোনো চিন্তা নাহি, ভোজোন নাহি, অংগার নাহি, তাহান তিনি নির্মল তাহাতে মলা নাহি, কেমতে নিদ্রাএ পতিত করিবেক ? যে জোন সকোলের বরো তাহানে কেহো পরাজিতে না পারে, তাহারে সে কহি পরমেশর, যে সকোল অর্থে শর।

ব্র। ভালো, এহা বুঝিলাম আর কহো।

রো। আর কহো যে তাহান মলাতে অসোর মধুকৈটোর জর্মিলো, মহা যুর্ধ করিলো, এ কথা কেমতে কহো ? নির্মল নৈরাকার পরমো ব্রর্মো তাহান মলা কেমতে হইবেক ? আর সেই জোনের মলাতে এমত কুজন না জর্মে, সুজনের মলা নাহি এবং কুজন না জর্মে, কুজন বেয়াতি মলাধারী তাহার মলাতে সে কুজন জর্মে. তাহার ভু' আছে ? যুর্ধ করেন, কার্যো করিতে না জানিয়া।

ব্র। ভালো, এহাও বুঝিলাম, আর কহো।

রো। আর কহো যে বট পত্রে ভাসিয়াছেন। পরমো ব্রর্মো তিনি কাহার তরে আশ্রা করিয়া থাকিবেন ? তাহারে কি জলে ডুভাইতে পারে না তিনি বটের আশ্রাতে ? এ সকোল পরমেশরের কার্যো নহে ঃ তাহান জর্মা বেয়াতি সেই এই মতে রূপ থাকে। তাহার ডুব ভএ আছে ? বিনে আশ্রাএ তিনি স্থুল নহেন, সাখ্যাতে জর্মা কিন্তু নাশীন বট পত্রে বা কোথাএ ছিলো ? বট বা কোথাএ ছিলো, সকোলি প্রতারণা।

* * * *

রো। সাগোর পরমেশরের স্বজন এবং গঙ্গা নদী তাহান সৃষ্টি, ইহারা দুই জনে সঙ্গম করিয়াছে যেমত সঙ্গমো সকোলে করে, এ সঙ্গম প্রথিয়া জলের জলে কেমতে মুক্তি হইবেক। এবং আর পরের পাপ দোয়া জল মহা পাতোক জর্মে, এবং আয়ু বদরিয়া হএ, জলে লামে মস্যো বধ করে এহাতে মহা পাতক যাইবেক ? মুক্তি বিনে পরাৎপরে কেহো দিতে না পারে, পূর্বেই সকল কহিয়াছি।

ব্র। এ বিচার মতে মুক্তি নাহি ; আর বিনে যোগে, বিনে পরাৎপরকে না জানিলে

মুক্তি নাহি ; এ সত্যো কহিলা ; কিন্তু চলাচল ক্রেমে ইহা কহিলা ; সত্যো না জানিলে ; এখন জানি যে এহা সকল মিথ্যা ।

রো। এমত ভম কথা আর না কহিও ; আর তীর্থো কারে কহো তাহা বুঝাই।

ব্র।—রো।

ধরিলে যোগ সার ততো কারণ :

আশা বেশ বাই কুছা ঢং পৈশোন্ন হেও হএ ভএর কর্মো বুঝিও কারণ।

তে কারণে অমুক ধরিলে হেও নাশীর পালন।

জর্মো কোনো দিন মঙ্গলবারে ব্রর্মো ইত্যাদি সবের বুঝিও পালন।

আপনে ব্রর্মের মহিমা সৃষ্টি হেও বিচারণ।

# কৃপার শাস্ত্রের অর্থ-ভেদ

১৭৪৩ খ্রীস্টাব্দ

## মানোয়েল-দা-আস্‌সুম্‌প্‌সাঁও

পর্তুগীজ রোমান-ক্যাথলিক পাদ্রী মানোয়েল-দা-আস্‌সুম্‌প্‌সাঁও পর্তুগালের রাজধানী লিসবনের পঁচাত্তর মাইল দূরে অবস্থিত এভোরা নগরীতে জন্মগ্রহণ করেন। তাঁর বংশপরিচয় ও জন্মসন জানা যায় না। ধর্মপ্রচারের উদ্দেশ্যে অগাস্তীনীয় সন্ন্যাসী-সম্প্রদায়ের ধর্মযাজক মানোয়েল পূর্বভারতে উপস্থিত হয়ে ঢাকা জেলার ভাওয়ালে 'সন্ত নিকোলাস দে তোলেন্তিনো' ( St. Nicolas de Tolentino ) গীর্জার ভার গ্রহণ করেন ; বোধহয় এই গীর্জার প্রতিষ্ঠাতাও তিনি।

মানোয়েল পর্তুগীজ পাদ্রীদের বাংলা ভাষা শিক্ষার সহজ উপায়স্বরূপ একখানি ব্যাকরণ ও শব্দকোষ ( *Vocabulario em Idioma Bengalla, E Portuguez* ) প্রস্তুত করেন, এটি ১৭৪৩ খ্রীস্টাব্দে লিসবনে মুদ্রিত হয়। বাংলা ভাষার এই প্রথম ব্যাকরণ একজন বিদেশী ধর্মযাজকের রচনা। এর দৃষ্টান্তগুলি বাংলা হলেও রোমান হরফে মুদ্রিত এবং মূল গ্রন্থটি পর্তুগীজ ভাষায় রচিত। তাঁর দ্বিতীয় গ্রন্থ 'কৃপার শাস্ত্রের অর্থ-ভেদ' ( *Crepar Xaxtrer Orth, Bhed* ) বাংলা দেশে ১৭৩৫ খ্রীস্টাব্দে রচিত এবং ১৭৪৩ খ্রীস্টাব্দে লিসবনে মুদ্রিত হয়। এর অন্তত তিনটি সংস্করণের সন্ধান পাওয়া গেছে। দ্বিতীয় সংস্করণ জাকবস্ ফ্রাঁসিস্‌কস্ মারিয়া গেরেঁ ( Jacobus Franciscus Maria Guerin ) নামে চন্দননগরনিবাসী এক ফরাসী পাদ্রী কর্তৃক শ্রীরামপুরে মুদ্রিত হয়ে চন্দননগর থেকে প্রকাশিত হয়। গ্রন্থটি কিন্তু বঙ্গাক্ষরেই ছাপা হয়েছিল। এই সংস্করণ সম্বন্ধে আরও একটি উল্লেখযোগ্য সংবাদ, এর আখ্যাপত্রে নামটি এইভাবে মুদ্রিত হয়েছিল—'কৃপার শাস্ত্রের অর্থবেদ'। তাই কেউ কেউ মনে করেন যে, এর প্রকৃত আখ্যা 'অর্থভেদ' নয়, 'অর্থবেদ'। এই দ্বিতীয় সংস্করণের বাংলা পাঠ অত্যন্ত বিভ্রান্তিমূলক। কারও কারও মতে, মূল গ্রন্থটি মানোয়েল পর্তুগীজ ভাষায় রচনা করেন, এর বাংলা অংশটি কোন দেশীয় ব্যক্তির অনুবাদ। তবে ভাষায় অবাঙালী-সুলভ অনভ্যস্ততার জন্য তার মধ্যে যে মানোয়েলের কিছু হস্তক্ষেপ ঘটেছিল তাতে সন্দেহ নেই। এই গ্রন্থে গুরু ও শিষ্যের প্রশ্নোত্তরের মারফত রোমান-ক্যাথলিক খ্রীস্টান ধর্ম ব্যাখ্যা করা হয়েছে। দোম-আন্তোনিয়োর 'ব্রাহ্মণ-রোমান-ক্যাথলিক সংবাদ'-এর পর্তুগীজ অনুবাদও মানোয়েল-কৃত।

20 *Crepar Xaxtrer orth, bhed,*

X. Podarthoná zanilé.

C. Xú rupé manité que moté zanibeq?

X. Zanilé o manilé, o buzhilé axthar bhed xocol.

G. Carzió punió corite que moté zanibeq?

X. Dox Agguia, o pans Agguia zanilé; e bong tahandiguer palon corile, zemot uchit.

G. Ar qui zanibeq?

X. Muctir mulier tingun: *Axthá* manité; *Axá* manguité: *Corunó*, carzió punió corité.

G. Zanó ni podar thoná?

X. Hoé, zaní.

G. Cobó, deqhi;

*Podar Thoná.*

X. PItá amardiguer,
Poromo xorgué aĉĉó;
Tomar xidhi nameré
Xeba houq:
Aixuq amardigueré
Tomar raizot:
Tomar zé icha,
Xei houq:
Zemon porthibité,
Temon xorgué:

Amar-

'কৃপার শাস্ত্রের অর্থ-ভেদ'-এর একটি পৃষ্ঠার প্রতিলিপি

## BENGALLIRE ZANAN
## POROHO

Doxto Bengali, xono : puthi xotoler utom puthi, xaxtro xocoler utom xaxtro ; xaxtri xocoler utom xaxtri Christor xaxtri, Creper xaxtro ebong Creper Xaxtrer puthi.

Ehi puthite xon mon dia paiba buzhon, buzhan, buzhibar buzhaibar upae toribar. Axtar bedher ortho xono, xonao ; porthoque zania buzho, buzhao porinamer ponth dhoro dhorao ; xixio Gurur niate niae corite xiqho, xiqhao ; eha zania, buzhia, mania mucti hoibeq ; dox agguia palon coro zodi.

## বেঙ্গালীরে জানান
## পড়হ

দোস্তো বেঙ্গলী, শোনো : পুথি সকলের উতম পুথি, শাস্ত্র সকলের উতম শাস্ত্র ; শাস্ত্রী সকলের উতম শাস্ত্রী খ্রিস্তর শাস্ত্রী, ক্রপার শাস্ত্র এবং ক্রপার শাস্ত্রের পুথি।

এহি পুথিতে শোন মন দিয়া পাইবা বুঝন, বুঝান, বুঝিবার বুঝাইবার উপায় তরিবার। আস্তার ভেদের অর্থ শোনো, শোনাও ; পরথকে জানিয়া বুঝো, বুঝাও. পরিণামের পন্থ ধরো ধরাও ; শিষ্য গুরুর ন্যায়েতে ন্যায় করিতে শিখো, শিখাও ; এহা জানিয়া, বুঝিয়া, মানিয়া মুক্তি হইবেক ; দশ আজ্ঞা পালন করো যদি।

CREPAR
XAXTRER
ORTH, BHED
XIXIO GURUR
BICHAR
Fr. MANOEL
DA ASSUMPÇAM

Leqhiassen, o buzhaiassen Bengallate
Baoal dexe ; xon hazar xat xoho pointix bossor
Christor zormo bade.

BHETTON
Corilo boro tthacurque
D. Fr. MIGUEL
de Tavora
Evorar xohorer Arcebispo
✝
LISBOATE
FRANCISCO DA SYLVAR XAZE
Patxaer quitaber xap corinia

---

Xpor zormo bossore 1743
Xocol uchiter hucume

# কৃপার
# শাস্ত্রের
# অর্থ-ভেদ

শিষ্য গুরুর

বিচার

ফ্র মানোএল

দা আস্সুম্প্সাম

লিখিয়াছেন, ও বুঝাইয়াছেন বেঙ্গালাতে

ভাওয়াল দেশে ; সন হাজার সাত শহ্ পঁয়তিশ বছর

খ্রিস্তর জর্ম বাদে।

ভেটন

করিল বড় ঠাক্রকে

দ. ফ্র. মিগেল

দে তাভোরা

এভোরার সহরের আর্সেবিস্পো

❖

লিস্বোয়াতে

ফ্রান্সিস্কো দা সিল্ভার সাজে

পাতসায়ের কিতাবের ছাপ করিনিয়া

---

খ্রি-র জর্ম বছুরে ১৭৪৩

সকল উচিতের হুকুমে

## পুথি—এক*

### সকল অনের অর্থ, এবং প্রথক্যে প্রথক্যে বুঝান

### তাজেল ১

### সিধি ক্রুশের অর্থ-ভেদ

গু। গুরু,

শি। শিষ্য।

§

শি। পূজ্য হৌক সিধি পরম নির্মল ধর্ম।

গু। তিনি তোমারে আশীর্বাদ দেউক, এবং তোমারে ভাল করুক ; আইস, পোলা, তোমি কেটা ?

শি। আমি খ্রিস্তাও, পবমেশরের কৃপায়।

গু। কোথায় যাও ?

শি। বারিতে যাই।

গু। তোমার বারি কোথায় ?

শি। ভাওআল দেশে ; আমি তোমার রাইয়ত : নাগরীতে বসি।

গু। আমি তো সেখানে যাই : আমার সঙ্গে আইস ; আমি তো অর্থ-ভেদ বুঝাইব, তোমি তো বুঝিবা।

শি। যে আজ্ঞা ; চলো যাই।

গু। তোমি নি আস্থার নিরূপণ জানো ?

শি। ঠাকুর, কিছু শোনিলাম গুরুর কাছে, তোমি তো জিজ্ঞাসা করো : আমি তো উতোর দিবো, যেমত পরমেশর লওয়ায়েন।

গু। তবে জিজ্ঞাসা করি ; কহো, কোথায় হতে পাইলা খ্রিস্তাওর নাম ?

শি। খ্রিস্তয়ে হতে।

গু। কোন্ সময়ে পাইলা খ্রিস্তাওর নাম ?

শি। বাপ্তিস্মর সময়।

গু। খ্রিস্তাওর নিশান কি ?

*মূল গ্রন্থ রোমান হরফে মুদ্রিত। এখানে বাংলা লিপ্যন্তরীকরণ দেওয়া হল।—সং

শি। সিধি ক্রুশ।

গু। করো, দেখি।

শি। সিধি ক্রুশের + চিহ্নতেঃ রখ্যা করো পরমেশর, + আমারদিগের ঠাকুর, আমারদিগের + শত্রু হতে।

পিতার নামে,

এবং পুত্রের,

এবং ইস্পিরিতো সন্তো ;

আমেন্ জেসুস্।

গু। কেন করিলা সিধি ক্রুশ কপালে ?

শি। যেন পরমেশর ঘুচাউক আমার সকল মন্দ কল্পনা।

গু। কেন করিলা সিধি ক্রুশ মুখে ?

শি। যেন পরমেশর ঘুচাউক আমার সকল মন্দ কথা।

গু। কেন করিলা সিধি ক্রুশ বুখে ?

শি। যেন পরমেশর ঘুচাউক আমার যে মন্দ কার্য প্রাণে থাকিয়া জর্মে।

গু। কেন কহিলা 'পিতার নাম' কপালে ?

শি। যেন পিতার বুধে পুত্র উদ্ভব।

গু। কেন কহিলা 'পুত্রের' বুখে ?

শি। যেন পিতার পুত্র সর্গে থাকিয়া আসিলেন প্রথিবীতে ; পুরুষ-হইলেন অকুমারী মারিয়ার উদরে ; আর আরবার আসিবেন মহা প্রলয়ের দিন বিচার করিতে জিয়ন্তা মরার।

গু। কেন কহো 'ইস্পিরিতো সন্তো', কাঁধে থাকিয়া কাঁধে ?

শি। যেন পিতার দয়ায়, এবং পুত্রের দয়ায় ইস্পিরিতো সন্তো হয়েন।

গু। ভাল রূপে বুঝাও, তবে বুঝিব।

শি। বুঝাই, শোনো। পুত্র পিতার কথা, এ কারণ পিতার বুধে হতে হয়েন ; ইস্পিরিতো সন্তো দুই জনের দয়াময় ; এ কারণ দুই জনের ইচ্ছায় হতে আইসেন। এ কারণ পুত্র ইস্পিরিতো সন্তো নহেন ; এবং ইস্পিরিতো সন্তো পুত্র নহেন ; যেমত কথা দয়া নহে, এবং দয়া কথা নহে ; তেমত ইস্পিরিতো সন্তো পুত্র নহেন, এবং পুত্র ইস্পিরিতো সন্তো নহেন।

গু। এখন বুঝিলাম ; আর কহো ; কেন কহো, কেবল এক বার 'নামে' ?

শি। যেন পরমেশর কেবল এক হএন।

গু। কেন করিলা তিন ক্রুশ আগে, এবং কেন করিলা পাছে এক বড় ক্রুশ ?

শি। যেন পরমেশর তিন জন, এবং এহি তিন জন এক পরমেশর ; তিন এক, এক তিন।

গু। কোন সময়ে করিব সিধি ক্রুশ ?

শি। সকল সময়ে ; শইবার সময়ে, উঠিবার সময়ে, খাইবার সময়ে, এবং যখন কোন কাম কার্য করিতে লাগি।

গু। এতবার কেন ?

শি। যেন আমারদিগের শত্রু-সকলে আমারদিগের বাড়াইতে না পারুক।

গু। আমারদিগের শত্রু-সকল কে ?

শি। দুনিয়া, ভূত, শরীর।

গু। আর নি কোনো শত্রু আমারদিগের আছে ?

শি। আত্মায়ের শত্রু কেবল এহি তিন ; কিন্তু শরীরের শত্রু অনেক আছে।

গু। সিধি ক্রুশ করিয়া, পরমেশর নি আমারদিগেরও রখ্যা করেন শরীরের শত্রু হতে ?

শি। হয় ; রখ্যা করেন ঃ যে আমি শুনিয়াছিলাম গুরুর কাছে, তাহা তোমি শোনো।

সিধা জোয়াওঁ খ্রিসস্তোমের কালে বনের মইধ্যে এক বড় সিংঘ আছিল ; সেই পুশু অনেক লোক নষ্ট করিল ; ইহা দেখিয়া সাধুয়ে এক ক্রুশ ভানাইয়া বনের মইধ্যে রাখিলেন ; আর দিন মুনিষ্যে দেখিতে গেল—সিংঘ ক্রুশের কাছে মরিয়া রহিয়াছিল।

সিধা ফ্রন্সিস্কো সাভির এক ক্রুশ হাতে করিয়া এক লস্কর খাদাইয়া দিলেন ঃ শত্রু ক্রুশ দেখিয়া পলাইয়া গেল।

সিধা কন্স্তানতিনো মার্তিরকে এক মন্দ মাইহায় নষ্ট করিতে চাহিল। সাধুয়ে মাইহার উপরে সিধি ক্রুশ করিলেন ? সিধি ক্রুশ করিয়া মাইহায় মরিয়া গেল। আরবার তিনি মাইহার উপরে সিধি ক্রুশ করিলেন, এবং মাইহায় পুনর্বার জিয়া উঠিল।

ফ্র. বের্থোলোমেউ দে এস্‌পিনা লিখিয়াছেন, যে এক বড় ডাইনী আছিল, সেই এক ছাওয়াল মারিবার পঞ্চাশ বার গেল ; ছাওয়াল কদাচিতিও মারিতে পারিল না ঃ যেন ছাওয়ালের মাতায় ছাওয়ালের উপরে প্রতি রাইতে সিধি ক্রুশ করিয়াছিল ; এ কারণ।

গু। বড় আশ্চর্য কথা কহিলা ঃ এমত হয় ঃ আর কহো ; সিধি ক্রুশ করিলে ভূতের কুমতি নি দূর যায় ?

শি। হয় ; ভূতের কুমতি দূর যায়, এবং ভূতেও পলায়। এহি সাঁচার প্রমাণ শোনো।

এক রাখোয়াল মেড়ীর আছিল ? তাহারে ভূত বাজি দিয়া কহিল, তুই যদি আমার নফর হইতে চাহিস, আমি তোরে অনেক ধন দিবাম ; রাখোয়ালে কহিল ঃ ভাল, তোমার দাস হইব, তোমি আমারে ধন দিবা। ভূতে কহিল ঃ তোরে আমার গোলাম হইলে, তোর উচিত নহে ধর্মঘরে যাইতে ; এবং সিধি ক্রুশ আর কদাচিতিও করিবি না ; এমত যে করে, সে আমার গোলাম ; এহি আমার আজ্ঞা ; তাহা পালন করিবি ঃ এমত যদি না করিস্, তোমারে বহুৎ বহুৎ তাড়না দিবাম। রাখোয়ালে কহিল ঃ যাহা আজ্ঞা কর, তাহা করিব ; যদি এমত না করি, তোমার যে ইচ্ছা সে হইবেক।

অনেক দিন অভাগিয়া রাখোয়ালে ভূতের চাকরি করিল ; তাহার পর এক দিন মুনিষ্য বল করিয়া রাখোয়ালকে ধরিয়া ধর্মঘরে লইয়া গেল। ধর্মঘরে এক পাদ্রি আছিলেন ; সেই বড় সাধু ঃ তিনি লোক সকলেরে কহিলেন ; তোমরা রাখোয়ালের উপরে সিধি ক্রুশ কর। এমত লোক সকলে করিল। তখন ভূতে বড় কোর্দ্ করিয়া রাখোয়ালেরে অনেক তাড়না দিতে লাগিল। এহা দেখিয়া পাদ্রি রাখোয়ালকে ধরিলেন, ভূতেরে তাড়না দিতে মানা করিলেন। তোবে ভূতে আরও বেশ কোর্দ্ করিয়া পাদ্রিরে কহিল ঃ এহি মুনিষ্য আমার দাস, আমার আজ্ঞা ভাঙ্গিল, তাহারে শাস্তি দিবার উচিত ঃ তাহারে এরিয়া দেও ঃ না, তোমারেও শাস্তি দিবাম। পাদ্রি কহিলেন ঃ তাহারে এরিয়া দিব না ; আমারে যাহা করিতে পারিস্, তাহা করো। তোবে ভূতে এমত কুমন্ত্র করিল যে, পাদ্রির মুখ বেঁকা হইল, এহা দেখিয়া লোক সকলে ডরে পলাইয়া গেল।

তখন পাদ্রি সিধি ক্রুশ করিলেন ; এবং মুখ সিধা হইল। তাহার পর আর ক্রুশ করিলেন রাখোয়ালের উপরে ; এবং ক্রুশ করিয়া ভূতে পলাইয়া গেল। রাখোয়ালেও খালাস হইল। খালাস হইয়া তাহার সকল অপরাধ কনফেসার করিল ; নির্মল ধর্মও ভক্তি রূপে লইল, এবং পুনর্বার পাইল, যে কৃপা হারাইয়াছিল পাপ করিয়া।

আর আশ্চর্য। সিধা লেউফ্রিদো বনবাসী সকলের প্রধান আছিলেন। তিনি পাদ্রি সকলকে লইয়া সঙ্গে প্রতিদিন ধর্মঘরে ধ্যান করিতেন। ধ্যান করিয়া সাধুয়ে আপনার চৌকিতে বসিতেন। পাদ্রি-সকলে এক এক আসিয়া তাহান আশীর্বাদ

লইত। এক দিন সাধুয়ে অসুস্ত হইয়া ঘরে রহিলেন, ধর্মঘরে গেলেন না। এহা দেখিয়া ভূতে সাধুর ধরান লইল ; এবং সাধুর স্থানে বসিল। পাদ্রি-সকলে বড় পাদ্রির ধরান দেখিয়া, ভূত না চিনিয়া, ভূতের অনাশীর্বাদ লইতে লাগিল। এহার মধ্যে এক পাদ্রি সাধুর ঘরে থাকিয়া আসিল ; আর বড পাদ্রি ধর্মঘরে দেখিয়া সাধুর কাছে ফিরিয়া গিয়া কহিল ঃ ঠাকুর, এহা কি ? তোমি এখানে আছ এবং ধর্মঘরে ? এহা কি মতে হইতে পারে ? এহা শুনিয়া সাধুয়ে ভূতের বাজি চিনিয়া চলিয়া গেলেন ধর্মঘরে। দুয়ার সকল মেলিয়া দুয়ারে দুযারে আঙ্গুল দিয়া ক্রুশ ক্রুশ করিলেন। পরে এক বেত দিয়া ভূতেরে মারিতে লাগিলেন ; এবং ভূতে পলাইতে লাগিল। দুযারে দুয়ারে গেল, ক্রুশ ক্রুশ দেখিয়া ফিরিযা ফিরিয়া গেল ; এমত ধরাণ ধর্মঘব ফিরিল ঃ বাহিব হইতে পারিল না ; ভূতে, পলাইতে, সাধুয়ে মারিতে, পাদ্রি সকলে হাঁসিতে, বড তামাশা হইল। পরে ঘডি টাঙ্গিবার এক দডি আছিল ; এহি দড়ি দিযা ভারিয়া ভূতে উঠিল এবং পলাইয়া গেল ঃ অনেক মারন খাইল।

এহি অপূর্বে সিধি ক্রুশেব কর্তৃত আপনে বুঝিয়া যায় ঃ এহাতে যত গরজ আমারদিগের আছে সিধি ক্রুশ করিবাব ভূতের কুমতিতে না পডিবার কারণ।

গু। বড উতম কথা কহিলা ঃ আর যদি কিছু আছে কহিবাব ; কহো, শুনি।

শি। সিধি ক্রুশের মহিমা অনেক ; এত কার যোগ্যতা কহিবার ? তোমিও সকলি জানো ; এহা এখন থাকুক। আর পড়ন।

## তাজেল ২

### পিতার পড়ন, এবং তাহান অর্থ

গু। কি জানিতে উচিত, কৃপার শাস্ত্রের মুক্তি পাইবার ?

শি। জানিবেক স্বরূপে মাঙ্গিতে ; স্বরূপে মানিতে ; এবং স্বরূপে কার্য পুণ্য করিতে।

গু। স্বরূপে মাঙ্গিতে কি মতে জানিবেক ?

শি। পদার্থনা জানিলে।

গু। স্বরূপে মানিতে কি মতে জানিবেক ?

শি। জানিলে, ও মানিলে, ও বুঝিলে আস্থার ভেদ সকল।

গু। কার্য পুণ্য করিতে কি মতে জানিবেক ?

শি। দশ আজ্ঞা, ও পাঁচ আজ্ঞা জানিলে ; এবং তাহানদিগের পালন করিলে, যেমত উচিত।

গু। আর কি জানিবেক ?

শি। মুক্তির মূল্যের তিন গুণ :-'আস্থা' মানিতে ; 'আশা' মাঙ্গিতে ; 'করুণা' কার্য পুণ্য করিতে।

গু। জানো নি পদার্থনা ?

শি। হয়, জানি।

গু। কহো দেখি।

## পদার্থনা

শি। পিতা আমারদিগের
পরম সর্গে আছো ;
তোমার সিধি নামেরে
সেবা হউক ;
আইস্থক আমারদিগেরে
তোমার রাইজ্যং ;
তোমার যে ইচ্ছা,
সেই হউক :
যেমন প্রথিবীতে,
তেমন সর্গে :
আমারদিগের
প্রতিদিনের আহার
আমারদিগেরে আজিকা দিও :
আমারদিগের
কর্জ খেমো,
যেমত আমরা খেমি ;
আমারদিগের কর্জ্যারে :
আমারদিগেরে কুমতিতে
পড়িতে না দিও ;
আর আমারদিগেরে স-
কল মন্দ হতে রখ্যা করো। আমেন্ জেসুস্।

গু। পদার্থনা কে করিয়াছেন ?

শি। জেসুস্ খ্রিস্ত ঠাকুরে করিলেন।

গু। কেন করিলেন ?

শি। স্তব করিতে শিখাইবার কারণ।

গু। স্তব করিতে কি ?

শি। মন তুলিতে পরমেশ্বরের ঠাই, এবং তাহান অনুগ্রহ চাহিতে অপরাদ না করিবার কারণ।

গু। পরমেশর কোথায় ?

শি। সর্গেতে, এবং প্রথিবীতে এবং সকল স্থানে আছেন।

গু। কোন্ কথাতে পদার্থনার পরমেশরের ঠাই মন তুলি আমরা ?

শি। এহি প্রথম কথাতে ; 'পিতা আমারদিগের পরম সর্গে আছ'।

গু। কেন কহো 'পিতা' ? কেন কহো না 'ঠাকুর' ?

শি। তিনি আমারদিগের সৃষ্টি করিয়াছেন তাহান অনন্ত কর্তৃতে ; এবং তাহান দয়াতে রোমান পন্থী করিয়াছেন ; এহি দয়া চিনিবার কারণ তাহানে 'পিতা' কহি আমরা।

গু। কেন কহো 'পিতা আমারদিগের' ? কেন না কহো, 'পিতা আমার' ?

শি। তিনি সকলের পিতা : এবং আমরা খ্রিস্তাওঁ সকল ভাই পরমেশরের পুত্র, এহি কারণ আমার জনে জনেরে দয়া করিতে উচিত ; যেমত সুভাইয়ে সুভাইকে দয়া করে।

গু। কেন কহো 'পরম সর্গে আছো' ?

শি। যেন মনে করিলে, যে আমারদিগের পিতা পরমেশর সর্গেতে আছেন, প্রথিবীর সুখ সম্পত্তিয়া অল্প লেখা করি ; এবং কেবল সর্গের সুখ অনন্ত ধন সাদ করি।

গু। কোন্ কথাতে পরমেশরের ঠাই তাহান অনুগ্রহ চাহি আমোরা ?

শি। আর সকল কথাতে, যত পদার্থনাতে আছে।

গু। চাহি কি ?

শি। সাত নিবেদন করি।

গু। কোন্ কোন্ ?

শি। ১। তোমার সিধি নামেরে সেবা হউক।

২। আইসুক আমারদিগেরে তোমার রাইজ্যং।

৩। তোমার যে ইচ্ছা সেই হউক, যেমত প্রথিবীতে, তেমত সর্গে।

৪। আমারদিগের প্রতিদিনের আহার আমারদিগেরে আজিকা দিও।

৫। আমারদিগের কর্জ খেমো, যেমন আমোরা খেমি আমারদিগের কর্জারে।

৬। আমারদিগেরে কুমতিতে পড়িতে না দিও।

৭। আমারদিগেরে সকল মন্দ হইতে রখ্যা করো।

গু। আর নি কোনো স্তব ইহার বেশ ভাল আছে?

শি। না; এহি সকলের বেশ ভাল।

গু। কি কারণ?

শি। কারণ এহি: খ্রিস্তো আপনে করিলেন, এবং তিনি আপনে তাহান সেবক সকলেরে শিখাইলেন; এবং শিখাইবার ফর্মাইলেন; এহি স্তবেতে আমারদিগেরে সর্গের অনন্ত ধন চাহি; এবং পরমেশরের সেবা বক্তি দেই।

গু। কোন্ নিবেদনে পরমেশরকে সেবা বক্তি দেই?

শি। প্রথমে; যখন কহি, 'তোমার সিধি নামেবে সেবা হউক'।

গু। কোন্ নিবেদনে সর্গের অনন্ত ধন চাহি?

শি। দুইযে; যখন কহি: 'আইস্থক আমারদিগেরে তোমার রাইজ্যং'।

গু। আর পাঁচ নিবেদনে চাহি কি?

শি। চাহি যে 'পবমেশরের যে ইচ্ছা. সেই হউক', এবং শরীরের খোরাক ভাত কাপড়; এবং আত্মার খোরাক নির্মল ধর্ম; এবং চাহি তাহান কৃপা পাপ সকলের মাফ পাইবার আর কোনো পাপ কদাচিতিও না করিবার কারণ।

গু। পদার্থনা জুড়িত্ জপিবার কি হইবেক?

শি। প্রাণের বক্তি হইবেক; এবং হীন হইয়া জপিবেক।

গু। যে জনে বিনে ভক্তিতে জপে, সে কেমত রূপ জপন করে?

শি। যেও জপন করে: কম ফল পায়।

গু। যে জনে অহংখার করিয়া জপে, সে কিমত রীত ভজনা করে?

শি। বেশ বুরা ভজনা করে।

গু। যে জনে হীন হইয়া ভক্তিতে জপে, সে কি পাইবেক?

শি। সে যদি যাহা চাহে উচিত, তাহা পাইবেক: কিন্তু যদি যাহা চাহে অনুচিত, তাহা কদাচিতিও না পাইবেক।

গু। যে উচিত, যে অনুচিত আমরাও জানি না; তোবে চাহিব কি?

শি। চাহিব, যে পরমেশরের যে ইচ্ছা, সেই হউক সর্গেতেও, প্রথিবীতেও; যেমত

সিধা গেক্রুদেস করিতেন ; সেই সিধা নিত্য কহিতেন, ঠাকুর তোমার যে ইচ্ছা সেই হউক; পাছে রোগী হইলেন ; রোগী হইয়া খ্রিস্ত তাহারে জিজ্ঞাসা করিলেন,—তোর নি সাধ আছে সুস্ত হইতে, কি অসুস্ত রহিতে চাহিস্? সিধা উতর দিলেন : ঠাকুর, তোমার যে ইচ্ছা, সেই হউক ; আমার কোন ইচ্ছা নাহি, তোমার যে ইচ্ছা, সে আমার।

গু। উচিত নি পর্থিবীর সুখ সম্পত্য ধ্যানে চাহিতে?

শি। না: কারণ এহি, পর্থিবীর সুখ সম্পত্য লইয়া বৈকণ্টে যায় না মুনিষ্যে : কেবল বৈকণ্টের অনন্ত সুখ চাহিবেক; এবং চাহিবেক, যে পরমেশরের যে ইচ্ছা সেই হউক: পরে মুটা কাপড, মুটা ভাত চাহিতে, পরমেশর দিবেন: যেমত সিধা দোমিনগোসকে দিলেন।

একদিন সিধা দোমিনগোস এক শহ পাদ্রি লইয়া সঙ্গে, খাইতে গেলেন ; কিছু নাহি খাইবার দেখিলেন ; তখন সাধুয়ে কহিলেন : বস তোমরা, পরমেশর খোরাক দিবেন : এমত হইল। পাদ্রি সকলে বসিয়া রহিলেন; দুই সর্গের দেবে এক শহ রুটি আনিয়া দিলেন পরমেশরের আজ্ঞায়। পাদ্রি সকলে খাইতে লাগিল। দেবে সেলাম করিয়া গেল।

আর অনুগ্রহ এহার সমান সিধা ফ্রান্সিসকো পাইলেন সন হাজার দুই শহ উনিশ বছর খ্রিস্তুর জর্ম বাদে। সিধা ফ্রান্সিসকো আর পাঁচ শহ পাদ্রি আছিলেন। কিছু নাহি খাইবার দেখিয়া করি দেবে খোরাক আনিয়া খাওয়াইলেন : এমত অনুগ্রহ পাইলেন ; যেন পরমেশরের যে ইচ্ছা, সেই করিলেন।

গু। যখন কহি : 'আমাদিগের কর্জ খেমো, যেমত, আমরা খেমি আমারদিগের কর্জ্যরে' : চাহি কি?

শি। চাহি, যে পরমেশর আমারদিগের অপরাদ খেমুক; যেমত নরলোকের অপমান আমরা খেমি।

গু। তবে যে জনে নরলোকের অপমান খেমে না, তাহারে পরমেশর খেমিবেন না?

শি। না: কারণ এহি : খ্রিস্তুর কথা মিথ্যা হইতে পারে না। তিনি কহিতেন: 'যদি তোমরা নরলোকের ঘাইট খেমো না, তোমারদিগের অনন্ত পিতা তোমারদিগের অপরাদ না খেমিবেন'। ইহা বুঝিবার এক আশ্চর্য কথা শোনো।

নিসেফোরো আর সাপ্রিসিও দুই দুষমন হইল। নিসেফোরো অনেকবার সাপ্রিসিওর ঠাই মাফ চাহিত : সাপ্রিসিও মাফ না করিত। পরে হিন্দুর রাজায়

সাপ্রিসিওরে ধরিল, রোমানা-পন্থি দেখিয়া তাহারে তাড়না দিতে লাগিল। যখন সাপ্রিসিও আঁটিয়া গেল খ্রিস্তর লাগিয়া মরিবার কারণ; পছে নিসেফোরো আঁঠু করিয়া বারবার মাফ চাহিল; সাপ্রিসিও মাফ না করিল। আখের, সাপ্রিসিও মৃত্যুর ডরে অনাস্থিক হইয়া বাঁচিল। ইহা দেখিয়া নিসেফোরো ডাক দিতে লাগিল; কহিল: আমিও খ্রিস্তাও, খ্রিস্তর লাগিয়া মরিতে চাহি; আমারে মারো। ইহা শোনিয়া নিঠুরে তাহারে ধরিয়া বহিল: এবং সর্গে গিয়া ভাগ্যবন্ত হইলেন। আজি তানে কহি সিধা নিসেফোরো।

নিসেফোরো মাফ করিলেন, এবং ও মাফ চাহিলেন, এ কারণ সাধু হইলেন। সাপ্রিসিও মাফ চাহিল না, এবং মাফও করিল না: এ কারণ অনাস্থিক হইয়া অভাগিয়া রহিল পথিবীতে, এবং ভোগাভোগ পাইল নরকে।

গু। যখন কহি, 'আমারদিগেরে কুমতিতে পড়তিতে, এবং সকল মন্দ হতে রখ্যা কর', চাহি কি?

শি। বুঝিবার শোনো: আমাদিগের তিন শত্রো আছে; 'দুনিয়ায়, ভূত, শরীর: এহি তিন শত্রো' কুমতি দেএ; আমরা অধম পাপী, বিনে ধর্মে কৃপায়, তাহারদিগেরে পরাজয় করিতে পারি না; এবং ভূতের কুমতিও বিনে তাহান রূপা দূর করিতে পারি না; এ কারণ চাহি, যে পরমেশর কুমতিতে পড়িতে না দেউক; এবং চাহি, যে যত মন্দ শরীরের ও আত্মার, ও-সকলে হতে তিনি রখ্যা করুক।

গু। এহা সকল বুঝিলাম; কেবল এহি কথা 'আমেন' বুঝি না, আমারে বুঝাইলে বুঝিব।

শি। 'আমেন' বলে--এমত হউক: কিবা আশা রাখি, যে যাহা আমি চাহি, তাহা পরমেশর করিবেন।

গু। যে পরমেশর সকল মন্দ হতে, এ সকল কুমতিতে হতেও আমারদিগেরে রখ্যা করেন, ইহা আমরা জানি: কিন্তু বেশ বুঝিবার আশ্চর্যে বুঝাও।

শি। বুঝাই, শোনো: এক সাধু বনবাসী আছিলেন, কালুপানো নাম। তিনি বড উঁচো পর্বতে বসত করিলেন; ধ্যান করিবার সময়ে ভূত প্রেতে অনেক সাপ পেঠাইল, ধ্যান ভঙ্গ করিতে, সাপরে ডরাইলেন না সাধুয়ে।

এক রাইতে ধ্যান করিলে দুই বড় সাপ সাধুয়ে দেখিলেন, সেই সাপ তখ্যোকের ধরাণ: তাহারা মস্তক তুলিয়া, চৌখ পাকাড়িয়া, জিভ্রা মেলিয়া সাধুরে ডর দেখাইল, সাধুয়ে সাপ দেখিয়া ডয়ে শুব্ধ হইয়া রহিলেন। সিধি ক্রুশ

করিতে চাহিলেন, পারিলেন না। ততাচ একটা পদার্থনা প্রাণেতে জপিলেন। পদার্থনা জপিয়া ভয় সকল দূর গেল, ডর দূর গিয়া সিধি ক্রুশ করিয়া কহিলেন— অভাগিয়া, যেমত নষ্ট পড়িলি পরথম পিতামাতা অনাদি আত্মারে পাপ করাইয়া তেমত আমারে নষ্ট করিতে চাহিস? দূর অভাগিয়া, যা নরকে।

এহা শোনিয়া ভূতে লড় দিয়া গেল। এ স্থানে মন্দ গন্ধ রহিল। সে গন্ধ ভূতের নিশান। এমত রূপ পরমেশর সকল মন্দ হতে সাধুরে রখ্যা করিলেন; এবং ভূতের কুমতিতে পড়িতে না দিলেন।

গু। পদার্থনা উত্তোমে বুঝাইলা। আর পড়ন বুঝাও।

## তাজেল ৩

### 'প্রণাম মারিয়া' আর তাহান অর্থ, আর 'নিস্তার রানী'

গু। জানো নি প্রণাম মারিয়া?

শি। হয়, জানি।

গু। কহ, শোনি।

শি। প্রণাম মারিয়া
কৃপায় পূর্ণিত্,
তোমাতে ঠাকুর আছেন;
ধর্মী তোমি
সকল স্ত্রীলোকের মইধ্যে,
ধর্ম-ফল
তোমার উদরে,—
জেসুস্।
সিধা মারিয়া,
পরমেশরের মাতা;
সাধো আমরা
পাপীর কারণ,
এখনে; আর
আমারদিগের
মির্তুর কালে।
আমেন জেসুস্।

গু। প্রণাম মারিয়া কে করিয়াছেন ?

শি। সিধি মাতা ধর্ম-ঘরে করিলেন। সিদ্দা গাব্রিয়েল দেবেরও কোনো কথা লইলেন : এবং সিধা ইসাবেলের আর কোনো কথা লইলেন।

গু। কোন্ কোন্ কথা দেবের ?

শি। এহি কথা : 'প্রণাম মারিয়া, কৃপায় পূর্ণিত্, তোমাতে ঠাকুর আছেন'।

গু। সিধা ইসাবেলের কোন্ কোন্ কথা ?

শি। এহি কথা : 'ধর্মী তোমি সকল স্ত্রীলোকের মইধ্যে ; ধর্ম ফল তোমার উদরে জেস্থস্'।

গু। সিধী মাতা ধর্ম-ঘরের কোন্ কোন্ কথা ?

শি। এহি কথা : 'সিধা মারিয়া পরমেশরের মাতা, সাধো আমরা পাপীর কারণ এখনে, আর আমারদিগের মিতুর্র কালে'। আমেন জেস্থস্।

গু। অকুমারী মারিয়া নি পরমেশরী ?

শি। না।

গু। তবে কি ?

শি। এক ঠাকুরানী কৃপায় পূর্ণিত্, পরমেশরের মাতা ; আমারদিগেরও সহায় সিধী সিধা সকলের উতোম : তিনি সর্গেতে আছেন।

গু। অকুমারী মারিয়া নি অপরাদ খেমিতে পারেন ?

শি। না : কেবল পরমেশর অপরাদ খেমেন।

গু। তবে যদি ঠাকুরানী অপরাদ খেমেন না, কেন তাহানে ভজনা কর ?

শি। যেন আমারদিগের মধ্যবৃর্তী হউক পরমেশরের ঠাই ; ইহার লাগিয়া কহি : 'সাধো আমরা পাপীর কারণ এখনে, আর আমার দিগের মিতুর্র কালে'।

গু। 'প্রণাম মারিয়া'র কোন আশ্চর্ব নি জানো ?

শি। হয় ; জানি।

গু। কহ, শোনি।

শি। কহি, শোনো।

এক সেনা বড় পাপী আছিল : সেই পর্থিবীর স্থখ ছাড়িয়া সন্ন্যাসী নিয়মিক হইল। সে এত বড মুরুখ্ যে পড়ন-শাস্ত্র কদাচিত্যও শিখিতে পারিল না : কেবল এহি তিন কথা দেবের শিখিল : 'প্রণাম মারিয়া, কৃপায় পূর্ণিত্'। এ তিন কথাতে এত ভক্তি তাহার জর্মিল যে মুখেও প্রাণেও জপিল। সে আখের মরিল, এবং

শরীর মির্ত্তিকা লইল। তাহার পরে তাহার গাড়াতে এক সোন্দর বৃখ্ জর্মিল; বৃখের সকল পাতাতে সোবর্ণের আকন্দিয়া লেখা আছিল এহি তিন কথা: 'প্রণাম মারিয়া, কৃপায় পূর্ণিত্'। এত বড় অপূর্ব দেখিয়া পাদ্রি বিস্পো গাড়া খুঁড়িতে ফর্মাইলেন। গাড়া খুঁড়িয়া দেখিলেন, যে বৃখের শিকড় মড়ার মুখ দিয়া বাহির হইয়াছিল। এবং দেখেনও যে মূল শিকড় তাহান পরাণে জর্মিয়াছিল। এমত রূপ পরমেশর তাহান সাধুরে পরুস্কার করিলেন—যেন সে ঠাকুরানীরে পরুস্কার করিল।

গু। তবে যদি এহি সন্ন্যাসী কেবল এহি তিন কথা জপিলেন, এবং এত লাভ পাইলেন; যে জনে প্রতিদিন মালা ভরিয়া ভক্তিতে জপে, সে জনে কত বেশ লাভ না পাইবেক? ইহা তোমি আপনে বুঝ। তবে জপিতে উচিত ঠাকুরানীর মালা। যে ভক্তিতে মালা জপে, তাহার মুক্তি হয়: বিনে ভক্তিতে মুক্তি নাহি।

আর কহ, মালার ভজনার কোন আশ্চর্য নি জানো?

শি। হয়, জানি, যে আশ্চর্য গুরুয়ে আমারে শোনাইল, সে তোমি শোনো।

গালিসিয়া দেশে এক ভক্তি মাইয়া জর্মিল; লুসিয়া নামে। তাহারে জোয়ান কালে সিধা দোমিনগোস মালার ভজনা শিখা দিলেন; সেও শিকা ধরিল: প্রতিদিন ভক্তিরূপে মালা জপিল। পরে বারোবচ্ছর তাহার উমর হইল; বড় মুনিষ্যের লগে বিভাও হইল। বিভাও হইয়া তাহার বাতারে তাহারে লইয়া গেল আন্দালুসিয়াতে; সেখানে বসত করিল। এহি কালে মোছলোমানের লস্কর আসিয়া বড় যুর্ধ করিল; মারামারি বঠ হইল: যুর্ধেতে লুসিয়ার বাতারে মরিল: শত্রে লুসিয়ারে ধরিয়া নিল; গ্রানাদাতে বেশ্চা হইল: লুসিয়া বাঁদী হইল। যে জনে তাহারে কিনিল. সে কুজনে আছিল, লুসিয়ারে দাসীর দাসী করিল; এবং বড় দুখ্ দিল। লুসিয়া গর্বতী ছিল; পৌষ মাসে পঁচির দিন যাইতে, খি্রস্তর জর্মদিবসে দুই পহর রাত্রে তাহার প্রসবের বেথা হইল: তাহার হুমরের পদেরো বচ্ছরে, যেমত অকুমারী মারিয়া: এবং যেমত ঠাকুরানী দুই পশুর মধ্যে বিয়াইলেন, তেমত লুসিয়া দুই পশুর মধ্যে বিয়াইল। লুসিয়া এত দুখের মধ্যে একলা হইয়া রোদন করিয়া ঠাকুরানীর অনুগ্রহ চাহিল: কহিল: ও করুণাময়ী মাতা, আমার ভরসা তোমি কেবল; মুনিষ্যের অলক্য আছি আমি; ততাচ আশা রাখি, যে তোমি আমারে উপায় দিবা। আমার কেহ নাহি, কেবল তোমি আমার, এবং আমি তোমার; আমি তোমার দাসী; তোমি আমার সহায়, আমার লখ্য, আমার ভরসা। তোমার আশ্রয়ে বিস্তর পাপী অধমে, যেমত

আমি, উপায় পাইল। তবে এত অধমেরে যদি উপায় দিলা, আমারেও উপায় দিবা। এহা নিবেদন করিল।

অপূর্ব! অল্প লেখা হইল না লুসিয়ার কথা। ঠাকুরানী লুসিয়ার নিবেদন শোনিলেন: দেব সাধুকে আনিয়া সঙ্গে সর্গে থাকিয়া আইসিলেন: লুসিয়ারে আগুয়াইয়া কহিলেন: লুসিয়া ভয় নাহি, আমি আছি, তোরে যুগাল দিব। লুসিয়া কহিল: তুমি দেব সিধী সিধার রানী হইয়া আমারে যুগাল দিবা? কি ফল আমার এত বড় অনুগ্রহ পাইবার? ঠাকুরানী কহিলেন: তোর ফল আমার মালার জপন ধ্যানের: যে জনে সাদা প্রাণে আমারে মালার ভজনা করে, তাহারে আমি উপকার করি। তখন লুসিয়া ঠাকুরানীর পদ ধরিয়া হীন হইয়া কহিল: এহি আমি দাসী তোমার, তোমার যে ইচ্ছা, সেই হউক।

এহি কথা কহিল: এবং অচম্বিত্ বিনে দুখে লুসিয়া বিয়াইল; এক সোন্দর ছাওয়াল হইল। ঠাকুরানী ছাওয়াল ধরিলেন; ধাইয়ের কর্ম-কার্য করিলেন; তাহারে রক্ত পোঁছাইলেন; কাপড়ও পিন্দাইলেন এবং অনুগ্রহ অনুগ্রহের উপর করিলেন।

এহা করিয়া খ্রিস্ত পাদ্রির ধরাণ আইসিলেন, তাহান সঙ্গে সিধা ইস্তেবাও, ও সিধা কৌরেন্সো আইসিলেন, সিধি তেল ও ধর্ম-জল আনিলেন; খ্রিস্ত ছাওয়ালকে বাপ্তিস্মো দিলেন; ঠাকুরানী ধর্মমাতা হইলেন। এ কারণ ছাওয়ালের নাম 'মারিয়ানো' হইল, যেমত 'মারিয়ার বস্তো'।

এত বড় অনুগ্রহ দেখিয়া লুসিয়া স্তকিত হইয়া রহিল। ঠাকুরানী লুসিয়ারে ছাওয়াল দিলেন, এবং তাহারে আশীর্বাদ দিয়া পুর্নবার সর্গে চলিয়া গেলেন।

চালিশ দিনের পর ঠাকুরানীয়ে লুসিয়ারে এক দেব পাঠাইলেন, দেবে তাহারে কহিলেন: লুসিয়া, সর্গের রানী তোরে দয়া আশীর্বাদ দিলেন। কহিয়া দিলেন, যে সমো আছে ধর্মঘরে যাইবার; এবং পরমেশরেরে ছাওয়াল ভেটিবার, লুসিয়া কহিল: এহি দেশে ধর্মঘর নাহি; তবে কোন্ ধর্মঘরে যাইব? দেবে উতোর দিলেন; আমার সঙ্গে আইস, আমি তোরে ধর্মঘর দেকাইব। চল যাই, লুসিয়া কহিল। দেবের সঙ্গে লুসিয়া অচিনা পন্থ্ দিয়া গেল: অল্প আঁঠিয়া যাইতে; এক ধর্মঘর দেখিল, এত সোন্দর, যে কহিতে নাহি: ধর্মঘরের দুয়ারে সিধা আন্না ও সিধী মারিয়া মাগদালেনা আছিলেন। তবে দুই জনে লুসিয়ারে লইয়া গেলেন ঠাকুরানীর ঠাই। ঠাকুরানী তাহারে আশীর্বাদ দিলেন, এবং হাথ ধরিয়া তাহান কাছে বসাইলেন। পরে জেসুস খ্রিস্ত আপনে মহিমা

দিলেন; লুসিয়ারে নির্মর ধর্ম দিলেন; এবং ছাওয়াল মারিয়ানো আশীর্বাদ পাইল। মহিমা বাদে ঠাকুরানী লুসিয়ারে কহিলেন: লুসিয়া আশা কর, তত কাল তোর দেশে যাইবি: এমত হইল। লুসিয়া এহি রাইত্রে কালাস হইয়া পরমেশরের আজ্ঞায় আপনার দেশে গেল। যতদিন বাঁচিল, কার্য পুণ্য ধর্মঘরে করিল: আখের মরিয়া গেল, এবং মালার ভোগ পাইল।

তাহার পুত্র মারিয়ানো পর্থিবীর সুখ ছাড়িয়া বনবাসী হইল; অনেক প্রাচিত ও অনেক পুণ্যও করিল; সৎকার্য করিয়া বড় সাধু হইল, তাহানে কহি সিধা মারিয়ানো, এহি মালার কর্তৃত।

গু। অপূর্ব কথা কহিলা। কিন্তু কেহ কহিবে: 'আমি মালা জপি না, ততাচ আর ধরাণ ভজনা করি: জপি খ্রিস্তর কাছে, আর আর সিধারে ভজনা করি; এহি ভজনার কারণ আশা রাখি, সর্গের যাইবার, তাহান কৃপায়'। তোমি কি বল?

শি। যে আমি কহি, তাহা তুমি শোনো। সকল যত ভজনা ভাল, কিন্তু বিনে ঠাকুরানীর ভজনায় কিছু নাহি, এবং ঠাকুরানীর ভজনা বিনে আর আর যত ভজনায় বাছ্ মুক্তি পাইবার পাপ না করিলে। এবং ঠাকুরানীর ধ্যান সকলের অতি উতোমো মালার ধ্যান। আশ্চর্যে বুঝাই, শোনো।

যে কালে সিধা দোমিনগোস মালার ধ্যানের শিখা দিলেন, সেই কালে রোমাতে এক বড় বিবি আছিল; সেই মাইয়া মালার ভজনা কদাচিতিও ধরিতে চাহিল না। দেকিলে সিধা দোমিনগোস, যে উনি, ও আর আর অনেক বিবি উহার সমান মালার ধর্ম ভজনা না ধরে; আদাস করিলেন পরমেশরের ঠাই, এমত রূপ। ঠাকুর, আমার শিখা কেহ ধরে না, আমার পাপের শাস্তির কারণ দেখি: তবে যদি আমার দুখের ফল না হয়, আমারে বিধায়ে দিও। অনেক পাদ্রি আমার বেশ পণ্ডিত, এবং ও বেশ ধর্মার্থ আছে; তাহানা মালার ধ্যানের শিখা দিবেন। তবে তোমার কৃপায়, যে ফল আমি করি না, তাহানা করিবেন।

এহা নিবেদন করিলেন। এহার মধ্যে মাইয়া পরমেশরের আজ্ঞায়ে তাহান ঠাই নিয়া গেল। খ্রিস্ত তাহারে জিজ্ঞাসিলেন। কি কারণ আমার মাতার মালা জপিতে চাহিস না? মাইয়া কহিল, আমি রোজা করি, প্রাচিত করি, লোহার কাঁটা পিন্দি, গরীবেরে বিখা দেই; আর আর অনেক ধ্যান, ধর্ম কার্য করি, এ কারণ মালা জপি না। তবে (খ্রিস্ত কহিলেন) তবে যদি মালার ধ্যান

জপিতে চাহিস না, যা নরকে অভাগী। এমত বিচার করিলেন। এবং অচম্বিত অনেক ভূত, প্রেত, পিচাশ তাহারে ধরিয়া তাড়না দিতে লাগিল। তখন মাইয়া প্রাণের বেথা করিয়া ঠাকুরানীর অনুগ্রহ চাহিল।

ঠাকুরানী তাহার কথা শোনিলেন: সর্গে থাকিয়া আইসিয়া ভূত সকল কাদাইয়া দিলেন। পরে মাইয়ারে কহিলেন; ডর নাহি, আমি আছি; কিন্তু জান্, যে উপায় তোর আমার মালার ধ্যান। এহি ধ্যানে মুক্তি পাইবি: তাহার পর ঠাকুরানীয়ে মাইয়ারে লইয়া গেলেন সর্গে। সেখানে সেই অনেক ভাগ্যবন্ত দেখিল; তাহানা ফুলের মটুক মাথায় করিয়া মালা জপিতেন। ইহা দেখিয়া মাইয়ায় স্তকিত হইয়া রহিল: পুনর্বার পর্থিবীতে ফিরিয়া আসিল। মালার ভজনা ভক্তি রূপে ধরিল: এবং জপিতে শিখাইল। বৃদ্ধকালে মরিল। মরিয়া পুণ্যে পূর্ণিতে সর্গে গেল।

গু। যে জনে ঠাকুরানীর মালার ধ্যান জপে, সে এমত লাভ পায়। ইহা ভাল কহিলা। ততাচ অনেক মুনিষ্যে কহিবেক, 'আমি বড় গরীব, দুখিয়া মানুষ, দিন ভরিয়া কাম করি বলিয়া, এ কারণ মালা জপিতে পারিনা; কার ভাগ্য আছে এমত সুভজনা করিবার?' তোমি কি কহ?

শি। কহি, যে যাহার ভাগ্য নাহি এমত ভজনা করিতে; তাহার ভাগ্য নাহি মুক্তি যাইবার।

গু। এমত কথা উচিত নহে কহিতে; যে খোদার শাস্তর পালে, সর্গে যাইবে। সকলের ভাগ্য আছে মালা জপিতে, চাহিলে: এমত ভাগ্য যে চাহে তে পায়; ইচ্ছার কার্য কেবল। যে কহে, যে দুখের কারণ মালার জপন না যায়, তাহার কথা কিছু নাহি; কিন্তু দুখের কালে উচিত এমত ভজনা করিতে; তবে দুখ সকলে দূর যাইবেক। ইহার মধ্যে আর মালার অপূর্ব শোনো, ইহাতে ভক্তি জর্মিবেক।

যে কালে সিধা দোমিনগোস মালার ভেদ বুঝাইলেন, সেই কালে দুই জনে, এক মাইয়া, আর এক মরদ, তাহান স্তানে আর্দাস করিয়া কহিল: ঠাকুর, পর্থিবীর সুখ সম্পত্য পরমেশর আমারদিগেরে দিলেন, পরে আমারগো পাপের শাস্তির কারণ সুখ সম্পত্য হারাইয়া, ভাতে, কাপড়ে বড় দুখ পাই; বিখা দুয়ারে দুয়ারে চাহিতে লাজ হয়; কাম কার্য করিতে জানিও না, পারিও না: চোরি করিতে উচিত নহে; ভোক লাগে: তবে করিব কি? কি উপায় আমারদিগের? তোমি, ঠাকুর, উপায় দিও।

সিধা দোমিনগোস কহিলেন; ঠাকুরানীর মালার ধ্যান জপো; তিনি তোমারদিগেরে উপায় দিবেন। এমত হইল: এহি দুই জনে কেহ কেহ যাহার যাহার ঘরে গেল: মালার ধ্যান ভক্তিতে জপিল। এক বচ্ছরের মধ্যে এত সুখ সম্পত্য পাইল যে বড় ধনী দাতা হইল: যে জনে তাহারদিগের স্থানে কিছু চাহিল, সে তাহা পাইল। কহিত: এহি ধন পরমেশর পতিতপাবনের কৃপায় ঠাকুরানীয়ে দিলেন। তবে গরীবেরে খাওয়াইতে উচিত। যেত দিন পর্থিবীতে রহিল এহি দুই জনে মালার ধ্যান জপিল। আখের মরিয়া বৈকণ্টে ভোগাভোগ পাইল।

গু। এহা ভাল; কিন্তু অনেক লোকে প্রতিদিনে একবার মালা জপে; ততাচ ভাতে কাপড়ে বড় দুখ পায়। ইহার কারণ কি?

শি। কারণ এহি: বিনে ভক্তিতে জপে। ভক্তিতে যে জপে, সেই যেমত ধ্যান, তেমত লাভ পাইবেক: ততাচ যদি পাপের শাস্তির কারণ প্রথিবীতে লাভ না পায়, বৈকণ্টে অনন্ত লাভ পাইবে সর্ব কাল বিনে শেষে।

গু। অতি বলক্ষণ কথা। অনেক নর কহে—'আমি আঘে মালা জপিতাম; পরে বাতার, পুত্র কন্যা হারাইয়া আমার সাদ নাহি মালা জপিবার। ধর্মের নাম মুখে আইসে না, চিন্তার কারণ; সকল আমার মরিয়া গেল, কেবল আমি অভাগী পর্থিবীতে রহিলাম এত দুখ পাইবার, দুখ আমার ছাড়ে না'। এহার বিচার কি?

শি। এহার বিচার যে নর এমত কহে, সেও শোনুক। কি মতে তোমার দুখ ছাড়িবেক, যদি তোমি ছাডিয়া দিলা মালার ধ্যান? হিসপানিয়ার একটি রানী এমত করিয়াছিল; যে শাস্তি পাইল; তোমিতো শোনো।

সেই রানীরে সিধা দোমিনগোস আপনে এক মালা দিলেন: সেই মালা প্রতিদিন ভক্তিতে জপিল। পরে তাহার বাতার রাজায় মরিয়া গেল। রানীয়ে চিন্তার কারণ মালা গলায় রাখিয়া মালার ধ্যান ছাড়িল; আর কোনো দিন জপিল না। এবং বড় দিরং করিল না শাস্তি: রাজৎ সুখ, সম্পত্য, ঘর, দুয়ার হারাইয়া এত গরীব হইল, যে দুয়ারে দুয়ায়ের মাঙ্গিয়া খাইত। তখন সে অভরসা হইয়া এক ছোরি দিয়া তিন ঘা আপনার বুখে দিল, এহাতে অচম্বিতো মরিতে লাগিল। এহা দেখিয়া সম্পূর্ণ কুঠি ভূতে আইসিল, তাহারে লইয়া নরকে যাইবার।

এমত কুকার্য দেখিয়া করুণাময়ী মাতা সিধা দোমিনগোসকে আনিয়া সর্গে থাকিয়া আইসিলেন। রানীরে সর্গের রানী আগুয়াইলেন: তাহান দেখা

হইয়া ভূত সকলে ডরে পলাইয়া গেল। তবে ঠাকুরানী রানীরে কহিলেন: 'ঝি আমার, দেখ্, কত দুখ পাইয়াছিলি, এবং কত গুনা করিয়াছিলি আমার মালার ধ্যান ছাড়িয়া: এখন তাগায়েত তোর উপায় আছে: যদি চাহিস আমি তোরে বাঁচাইব। মরিবি না; রাইজৎ, সুখ, সম্পত্য ফুর্নর্বার পাইবি: কিন্তু যে মালার ধ্যান ছাড়িয়া দিলি, আর বার ধরিতে উচিত'। ঠাকুরানীর কথা শোনিয়া রানীরে উতোর দিতে পারিল না মুখে; তত্তাচ প্রাণে এমত করিবার সত্য মানন করিল।

তখন সিধা দোমিনগোস ঘায়ের উপরে আথ দিলেন; আথ দিয়া রানীরে ভাল হইল। ভাল হইয়া পরমেশরেরে ও ঠাকুরানীরে পূজ্যো দিল: এত বড অনুগ্রহের কারণ। তাহার সকল অপরাদ কনফেসার করিল: পুর্নর্বার মালার ভজনা দরিল: এবং ও আরবার রাইজৎ, সুখ, সম্পত্য পাইল। যেত দিন প্রথিবীতে ছিল অনেক পুণ্য করিল। পরমেশরের কৃপাতে বির্ধোকালে মরিল, এবং ভোগাভোগ পাইল।

গু। উতোম কহিলা: এমত বুঝান শোনিলে শোনিলে বড় ভক্তি জর্মে। আর নি কিছু আছে কহিবার?

শি। মালার অনন্ত মহিমা আছে: সকলের বিচার কিমতে হইবেক? এখন থাকুক মালার অপূর্ব। আর পডন।

গু। আর কি ধ্যান ঠাকুরানীর?

শি। নিস্তার রানী।

গু। কহ, শোনি §

শি। নিস্তার রানী<br>
করুণাময়ী মাতা,<br>
জীবন ও পরমো অমের্ত,<br>
আমারদিগের আশা,<br>
নিস্তার,<br>
আমরা তোমারে ডাকি,<br>
স্তান-ভ্রষ্ট হইয়া<br>
আত্তার পুত্রসকল

তোমারে হভিলাস করি;<br>
ঝুরি, আর রোদন করি।<br>
এহি ভোদে রোদনের।<br>
ইহাতে<br>
তোমি আমারদিগের সহায়ে,<br>
এহি তোমার<br>
করুণার নয়ান<br>
আমারদিগেরই দৃষ্টি করো;

এহি স্থান-ভ্রষ্টর পর
আমারদিগেরে দরোশো করাও
জেস্সুস।
তোমার উদরের
ধর্মফল।
এ করুণাময়ী!
এ দয়াময়ী!

এ পরমো অমের্ত!
সর্ব-কাল অকুমারী মারিয়া
সাধো আমারদিগের কারণ,
সিধি পরমেশরের মাতা,
যেন আমরা যোগ্য হই,
খ্রিস্তর আজ্ঞা ধনের।
আমেন জেস্সুস।

গু। 'নিস্তার রানী' কেটা করিয়াছিলেন?

শি: সিধী মাতা ধর্ম ঘরে।

গু। কেন করিলেন?

শি। ঠাকুরানীরে পূজ্যো দিবার, এবং তাহান লখ্য পাইবার কারণ।

গু। ভাল কহিলা; এখন অপূর্ব কার্য্য কহ শোনি।

শি কহি, শোনো।

হিসপানিয়াতে এক পাদ্রি নিয়মিকে প্রধান পাদ্রিরে বধিল; বধি পাদ্রীর পিন্দন খসাইয়া গৃহস্তের কাপড় পিন্দিয়া পলাইয়া গেল বেরবেরিয়াতে (বেরবেরিয়া মোছলমানের দেশ): সেখানে অনাস্থিক হইয়া মহমেদের কুশাস্ত্র মানিয়া ধরিল, মোছলমান হইয়া অনেক অপরাদ করিয়া বড় অপরাদী হইল: এবং 'জেনো অপরাদে আর অপরাদ জর্মে'; মোছলমান মাইয়ারে বিভাও করিল; সে মাইয়া বড় ধনী। গৃহস্তালী করিল, হেমত আর আর গৃহস্তও করে: এবং তিন পুত্র জর্মাইল। একদিন অনাস্থিকে আপনের ভাগ্যেতে বেড়াইতে গেল। সেখানা ফারাগ হইয়া এক 'নিস্তার রানী' জপিল, যেমত অভ্যাস করিত; 'নিস্তার রানী' জপিয়া সর্গের রানী সাখ্যাৎ হইয়া কহিলেন: কিসের কারণ এত কুকার্য, কুরীত পাতক করিলি! ফিরিয়া যা, কনভেন্তোতে, তোর অপরাদ কনফেসার কর্; পরমেশর করুণাময় তোর অপরাদ খেমিবেন: এবং আমি তোরে লখ্য দিব। ইহা কহিলেন ঠাকুরানীয়ে, এবং আর বার সর্গে গেলেন।

ঠাকুরানীর কথায় অনাস্থিকের পরমার্থ বড় ভার হইতে লাগিল, এবং তাহার প্রাণে বড় চিন্তা হইয়া আপনার ঘরে গেল। চিন্তিত্ দেখিয়া তাহারে স্ত্রীয়ে জিজ্ঞাসিল: আজি তোমারে বড় চিন্তিত্ দেখি; কি চিন্তা তোমার? কোন্

দুখ নি পাইলা ? সে কান্দিতে লাগিল : এবং রোদন করিয়া স্ত্রীয়ে উতোর দিল। কথায় কথায় কহিল, যত কুকার্য করিয়াছিল। এবং যাহা তাহারে ঠাকুরানী কহিলেন, তাহা কহিল। ইহা শোনিয়া স্ত্রীয়ে কহিল : তোমার কোন চিন্তা নাহি, যাইতে চাহ্ যদি, চল যাও, আমি বল করিয়া তোমারে ধরিয়া রাখিব না। ধন বিস্তর আমারদিগের আছে, যেতো চাও, তাহা নেও। এবং তিন পুত্র জর্মাইয়াছিলা, যে বড় তাহারে লইয়া যাও : দুখ সুখে তোমার সাথী হইবে। স্ত্রীর কথা শুনিয়া বড প্রীত্ হইল। পরে তাহার বেটা লইয়া হিসপানিয়াতে গেল : কনভেন্তোতেও গেল। প্রধান পাদ্রির কাছে গিয়া কহিল, তোমি পাদ্রি সকলকে ডাকিয়া আনাও ; সকলের ঠাই এক নিবেদন করিতে উচিত, তাহাতে আমার উপায় হইবেক। বড় পাদ্রি এমত করিলেন ; পাদ্রি সকলেরে ডাকিয়া আনিয়া সকলের সাখ্যাতে, সে কহিতে লাগিলো এমত রূপ। ধর্মার্থ পাদ্রি সকল, তোমারদিগের নি মনে আছে যে আজি এত বচ্ছর এক পাদ্রি বড় পাদ্রিকে বধিয়াছিল ? এবং পলাইয়া গিয়াছিল ? পাদ্রিরা কহিলেন : হয়, মনে আছে। সেই অভাইগ্যা আমি : ভূতের বাজীতে বধ করিয়া পলাইলাম ; এবং জেনো অপরাদে আর অপরাদ জর্মে, অনাম্বিক হইয়া মোছলমান হইলাম ; বিভাও করিয়া, পুত্র-কন্যা জর্মাইলাম ; আর আর অনেক পাতক করিলাম ; ঠাকুরানীর আজ্ঞায় বড় প্রাণের বেথা করিয়া আইসি : তোমারদিগের সাখ্যাতে মাফ মাঙ্গি ; তোমরা তো মাফ করিবা ; তবে পরমেশর মাফ করিবেন। এহি নিবেদন করিল। এহা শোনিয়া পাদ্রিরা কান্দিলেন ; অল্প প্রাচিত্ তাহারে দিলেন। কিন্তু যে সে করিল, সেই বড হইল। পরে পরমেশরের কৃপাতে মরিল ; সর্গে গেল অনন্ত সুখ পাইবার, সর্ব কাল বিনে শেষে।

[পুরাতন বাংলা গদ্যের নমুনা স্বরূপ 'কৃপার শাস্ত্রের অর্থভেদ' থেকে প্রথম পুঁথির (খণ্ডের) ১ম, ২য় ও ৩য় আজেল (ব্যাখ্যান) মুদ্রিত হল। ]

---

প্রমিত না করিয়া অসীমা গুণোদ্দিশ্যে আত্মীয় বিবরণ নিবেদন করে এতবন্মাত্রে ইহার অধিকে দোষ ।—

ক এক দিবস গত হইল শুনা গিয়াছিল সুবর্ণপুরের রত্নাকর রায় বালক-কালবধি এই সরকারের পোষ্য কিছু কাল হইল এখান কার সহিত নষ্টতা করিয়া আপনকার অনুগত হইয়াছিল তাহাতে কি হয় নষ্ট প্রকৃতি লোকের স্বভাব কদাচ অন্য মত হইতে পারে না। কার্য্যক্রমে ওখানে ও তদনুরূপ করিয়া স্বপ্রাধান্যতে পরগণে বক্রপুর যাহা চিরকালাবধি এ অধিকারে ভুক্তি তাহা দখল করিয়া চতুষ্পার্শ্বের প্রজা লোকের পীড়া দ্যায় তাহাকে নিরস্ত করা অতি সামান্য কথা। এবং বক্রপুর আপনকার অধিকারের নিকটবর্ত্তী বিবেচনা করা গিয়াছিল তাহার কিছুই বিদিত হইল না ভাবিলাম বুঝি আপনকার ওখানে কোন বিভ্রাট হইয়াছে বা নতুবা ইহার দমনের গৌণ কালের নিমিত্ত কি। অত্যদূরে এখানকার কএক জন সৈন্য মৃগয়া ছলে যাইয়া তাহার নিবারণ করিয়াছে। এবং এখানকার হুকুম হইয়াছে বক্রপুরে একটা গড় নির্মাণ করিতে তাহা ও প্রস্তুত হইল প্রায়। সে সর্ব্ব বিবরণ অবগত হইয়া থাকিবেন। আমি বুঝি আপনকার বিস্তর২ সাহায্য এদিক দিয়া হইতে পারিবেক। যখন কার যে সহায়তার আবশ্যক হয় যাচমান হইলে ত্রুটি হইবেক না এই এই সহজ বিবেচনা অন্তঃকরণ বর্ত্তিতা করিতেছিল। ইতিমধ্যে আপনকার প্রেরিত লোকের নিবেদন ক্রমে ও লিপিদৃষ্টে আপ্যায়িত হওয়া গেল আপনকার সাহস পরাক্রমেব বিবরণ জ্ঞাত হওন নিতান্ত আহ্লাদিত জানিবা। আপনকার সম্মুখে কেহ স্থির হইতে পারে না সেনা ও সেই মত বিজয়িনী বিখ্যাতা অতএব ইহা হইতে আর অধিক কি। ইহাতে অনুমানে জানা গেল এখানকার বিরোধোপযুক্ত হইয়াছেন এটা অধিক আনন্দের বিষয় এ সকল বিষয়েতে ক্ষমতাপন্ন হইয়া থাকিবা কিন্তু অবধান করুন এ বিষয়েতে দর্প অতিশয় করিবেন না। যদ্যপিস্যাৎ এ সমস্ত রাজাগণের সভায় ব্যাখ্যা বটে কিন্তু আমার পরামর্শে হইতে পারে না। আমি বুঝি যাবদীয় প্রাণী মাত্রেই এক অংশ হইতে উদ্ভব কদাচ তাহার ভিন্ন২ নহে এ সকলি নশ্বর অদ্য যাহা আছে কল্য তাহার দেখা যায় কি না সন্দেহ যে বস্তু অতি অল্প কালের বিষয় তাহার অহঙ্কার বিফল দর্প ও অহঙ্কার ভগবানের আপনার শোভা তাহা অন্যের নিমিত্ত নহে এতদর্থে সকল সৃষ্টি অতি সামান্য বস্তুতে উৎপন্ন করিয়াছেন তথাচ লোক তাহারি প্রলোভী এমত না হয় বিবেচনা করিবেন। নাহঙ্কারাৎ পরো রিপু এ সমস্ত লেখা যাইতেছে আপনকার হিতার্থ জানিবেন অন্য মত নহে দর্পহা ভগবানের নাম তাহার প্রতি দৃষ্ট করিয়া সদা সাবধান থাকিবেন।

ঐশ্বর্য্য বীর্য্য ক্ষমতা রূপ গুণ বল পরাক্রম সমস্তই অনিত্য অহঙ্কার এমত দৃষ্ট পূর্ব্বকালের মহা২ রাজাগণ পৃথু মান্ধাতা দিল্লীপ ভগিরথ প্রভৃতির যখন যাহার অহঙ্কার হইয়াছে তাহার দমন তৎক্ষণাৎ হইয়াছে। অতএব তোমার আমার অহঙ্কার অতি অনুচিত। দেখ এখান দিয়া অহঙ্কার হইলে হইতে পারে যেমত আপনকার আনুগত্য এখানকার কারণ এমত২ অনেক২ আর আর ও এই মত করেন ঐশ্বর্য্যের বাহুল্য যথেষ্ট সামন্ত ও অপ্রমিত ঈশ্বরের অনুগ্রহতে সর্ব্বত্রই বিজয়ী বৈরী ব্যাপক কাল স্থায়ী হইতে পারে না। শ্রুতি মাত্রেই তাহার দমন হয় অনুগত লোক মহানন্দময় যাবদীয় লোকটা এখানকার প্রতি পালনে অনুগত আসমুদ্র অধিকার প্রজা লোক এখানকার সূক্ষ্ম বিচার ও সচ্চরিত্রতা ক্রমে সমস্তই সামন্তে নিবষ্ট এতদ্রূপ ঐশ্বর্য্য তাঁহাতে ও অহঙ্কারের বসতি এ অঞ্চলে হইতে পারে না। ইহাতেই ভগবান আমাকে রাজাধিরাজ করিয়া তোমারদিগের সর্ব্বত্র বিখ্যাত করিয়াছেন। এই আমার কেবল না সদ্‌গুণ ও নিরহঙ্কারির লক্ষণ জানিবা লিখিয়াছেন আপনকার বালক মৃগয়াতে এ অঞ্চলে আগমন করিয়াছেন ইহাতে আনন্দ হয়া গেল কএক বার কার্য্যক্রমে এ রাজধানীতে আপনি আসিয়াছিলেন : নতুবা আপনকার বালক এত বড় হইয়াছেন তথাপি এখানে আইসেন নাই। ভাল এই বার আইসনে সকল করের আনন্দ জানা যাইবেক। আপনকার লিপিযুক্ত তাহাকে সহর মধ্যে প্রবেশ করাইয়া আনিতে লোক পাঠান গেল যদ্যপিস্যাৎ বক্রপুরের কেল্লায় ও প্রচুর মত লোক আছে, তথাপি বালকের আগমন আনন্দক্রমে আর হাজারদশেক সেনা তাহার আগবাড়ান জন্য পাঠান গেল তাহার নিমিত্ত আর ভাবনা করিবেন না। সম্প্রতি শিরসী দেশাধিপ নষ্টতা করিয়া আরঙ্গের নালার বাঁধাল ভাঙ্গিয়া দিয়াছেন তাহার প্রত্যুপকারে এখানকার লোক গিয়াছে দমন হইবেক তাহাতে কি হয় আপনকার ও অঞ্চল ঐ বাঁধালে রক্ষা পায় তাহাতে মনোযোগ করিবেন। এখান দিয়া যে আনুগত্য হইতে পারে ত্রুটি হইবেক না। ইচ্ছা আপনি যাইয়া তোমার ও অঞ্চল যাহাতে রক্ষা পায় তাহা করি কিন্তু এখানে আর২ অনেক২ লোক ওখানকার সহিত বিপক্ষতা করিয়া নষ্টতা করিতে উদ্যত তাহারদের দমন নহিলে ওখানকার ওপর বিপত্তি হওনের আটক হইতে পারে না। এই হইল তাহার বাধক তথাচ ত্রুটি হইল না। কএক হাজার সেনা সমেত রাজা নবকুমার আপনকার আনুগত্য নিমিত্ত প্রেরিত হইল ইহা দিয়া ত্রুটি হবেক না। আর২ নিগূঢ় প্রসঙ্গ অনেক যাহা অলিখ্য তাহা ইনি পৌঁছিয়া আপনকার সুগোচর করিবেন। কোন বিষয় ভাবনা করিবা না ইহা দিয়া অনেক অনুগত্য হইবেক আমি ও এই লোকেরদিগের দমন করিয়া

আপনকার ও অঞ্চলে অবশ্য আসিব ইহাতে সন্দেহ করিবা না ত্বরা প্রতুল করা যাইবেক। ইতি।—

## রাজা চাকরকে।—

রাজত্বের সিংহাসন ও স্তম্ভ নিরোপণ
যাহে রাজ্য হয়তো স্থাপন
প্রভু ভক্ত মহাবল দম্ভে যেন কালানল
বিগ্রহেতে অন্তক যেমন।
ধর্ম্মেতে তৎপর মতি দয়ার্থ হৃদয় অতি
দানে মানে কর্ণ দুর্য্যোধন
ধৈর্য্যবান ক্ষিতি সম ক্রোধেতে বিপক্ষে যম
মহাবীর রায় জনার্দ্দন।

অনুজ্ঞা লিপি দৃষ্টে এ অঞ্চলে কার্য্য কর্ম্ম প্রণিধানপূর্ব্বক যাহাতে প্রজালোকের বসতি বাহুল্য হইয়া পল্লাপল্লি সুশাসিত হয় এবং অন্যোন্য মণ্ডলাধ্যক্ষ এবং জনপদাধ্যক্ষ এবং গ্রামাধ্যক্ষ ইত্যাদি ইহারদের শীল প্রজাগণকে দুঃখ দিয়া ধন সঞ্চয় করে তাহা না হয়। কিন্তু অনুধাপন করিবেন প্রজার সুখ বৃদ্ধি করিবা আর বিবেচনা পূর্ব্ব অনুসন্ধানক্রমে দুষ্ট লোক সূচক দস্যু চোর বাটপাড় মিথ্যার্ণব পরহিংসক ইত্যাদি যাবদীয় লোক আক্রমণ করিয়া আনিবা কিন্তু এককালীন সহসা তাহারদিগকে নষ্ট করিবা না। দেখিবা তাহারদের মধ্যে যে নিতান্ত দুষ্টাচারী হয় তাহাকে নিগড়যুক্তে রাখিবা। এবং তাহার পরিজন লোকেরদিগের নির্ব্বাহ নিষ্পত্তির সংস্থান করিয়া দিবা দুঃখ না পায়। নিগড় বন্দিরদিগকে নীতিশাস্ত্র ইত্যাদি অভ্যাস করাইতে২ যাহার মতি নীতি প্রবিষ্ট হয় তাহারদিগকে পুনরায় স্বপদে অর্পণ করিবা। অন্যেরদিগকে নীত্যভ্যাসে ক্ষমাপন্ন হওয়া নহে বরং তাহাতেই অন্তে মরিবেক এমত লোকেরদের পরিবারগণের নির্বাহ নিষ্পত্তির মনযোগ করিবা। এমত হইলে তাহার রাজ্যে প্রজা বৃদ্ধি হয়। ভবানীনগরেশ্বর ভবানন্দ সিংহ রাজধানীতে আসিয়াছিল প্রকাশ কিছুই করে নাই ইহার জনপদের প্রজা লোক ইহাকে মানে না ইহাতে এ আপন স্বেচ্ছাপূর্ব্বক নিজাধিকার এ রাজধানীর ভুক্ত করিয়া দেয়। শুনা গেল তোমার ওখানে গিয়াছে যদিতু এই হয় তবে তাহার আকাঙ্ক্ষা পূর্ণ করিবেন এখানকার সংবাদের অপেক্ষা করিবা না। এবং তাহাকে তোমার কর্ত্তৃত্বর মধ্যে

সংস্থান করিবা যাহাতে তাহার পূর্ব্বমত নির্ব্বাহ নিষ্পত্তি হয় তোমার ওখানে সামন্ত প্রচুর আছে। নগর হাটের রাজা নীলমাধব বিধর্ব্বের ওপর দৌরাত্ম করে অতএব তাহার সাহায্যার্থে অযুত তুরগারূঢ় প্রেরণ করিবা যাহাতে তাহার বৈরি দমন হয় সে এইখানের পোষ্য। বিধর্ব্ব পূর্ব্বকালে এইখানকার মহারাজাদের কুক্ষী নিবিষ্ট ভৃত্যবত ছিল এখানেও সেই ভাব আমার দ্রষ্টব্য হইতেছে অতএব তাহার ওপর আবশ্যক বিবেচনা করিবা। এ বৎসর শেষ হইল তথাচ ওখানকার কর কি পত্র কিছুই আইসে না কারণ কি তদ্দিশ্য বসন্ত রায় ফষ্টিক সহিত পরিবার পোনের জন প্রেরিত হইল সাম্বৎসরিক কর বক্রী সংপ্রতি দশলক্ষ প্রেরণ করিবা গৌণ না হয়। এখানে সম্প্রতি বিগ্রহ উপস্থিত সিন্ধুকুলাধিপ মানব রাজা বলবন্তরায়ের ওপর বল করিয়া অধিকার লুট করিয়াছে তাহার প্রতিফল দিতে হইবেক তাহার আসন্নকাল উপস্থিত বুঝা যাইতেছে নতুবা কি আশাক্রমে এ রাজ্যের ওপর দৌর্জ্জন্যতা করে যাহা হউক এখানে একজাই লবলক্ষ সেনা প্রস্তুত হইয়াছে এবং তোমরা সকলে ও আপন২ দল সহিত সিন্ধুকুল দেশ গমন করিবা এখানকার বাহিনী প্রস্তুত জানিবা ইতি।—।

## সমান সমানকে।—

ত্বদীয় শ্রীশিবচন্দ্র বসোনমস্কারা বহবো নিবেদনঞ্চ বিশেষঃ। মহাশয়ের মঙ্গলাদি সদা প্রার্থনা করিতেছি তাহাতে অত্র মঙ্গল পরং।

সমাগত পত্র পাইয়া সমাচারে জ্ঞাত হইলাম। লিখিয়াছেন অমুক পরগণার প্রজা লোক এ বৎসর রাজস্ব বাক্কি থাকিতে আমারদিগের প্রভুর অধিকারে পলাইয়া আসিয়াছে তাহার হিসাব পাঠাইতেছি দৃষ্টি করিয়া দেওয়াইয়া দিতে লিখনানুসারে সে সকল প্রজার দিগকে আনাইয়া জ্ঞাত হইলাম তাহারা কহিলেক ভাদ্রমাস পর্য্যন্ত মাস মাসের নিয়মিত রাজস্ব দিয়াছে আশ্বিন মাসে বন্যা হইয়া সমস্ত শস্য ও ঘরদ্বার ডুবিয়া গিয়াছে এবং বৃক্ষাদি মরিয়াছে আমারদিগকে বন্দোবস্ত করিয়া কমি দিলে রাজস্ব কিছু২ করিয়া দিতে পারিতাম তাহাতে আপনি উত্তর করিলেন অধিকারী ব্যক্তি কমি না দিলে আমি কমি দিতে পারি না পরে প্রজারা কহিলেক যে সকল বৃক্ষাদি মরিয়াছে সে সকল আমারদিগের জমার মধ্যে তাহা ছাড়িয়া দিলে বিক্রয় করিয়া রাজস্ব নিঃশেষে দিতে পারি তাহাও প্রজার দিগকে না দিয়া সরকারে বিক্রী করিয়া লইয়াছেন এবং বর্ণ্যার পর প্রজারা

সর্ষপ ও কলাই যে ভূমিতে করিয়াছিল তাহা রাখিয়া পলাইয়া আসিয়াছে তাহাও বিক্রী করিয়া লইয়াছেন এ সকল দ্রব্যে প্রজারা যে মত বক্রির কথা কহে তাহা হিসাবে ওয়াসিল দিলে রাজস্ব শেষ হইয়া আর অধিক হয়। আপনকার কর্ম্মচারীকে জিজ্ঞাসা করিলাম সে সকল কথা কিছুই গ্রাহ্য করে না কহে ইহার কিছুই আমি জ্ঞাত নহি। প্রজারা কহে যে সকল লোক কিনিয়াছে যে কর্ম্মচারী থাকিয়া বিক্রী করিয়াছে এবং গ্রামস্থ প্রধান২ লোক থাকিয়া মূল্য নিষ্পত্তি করিয়া দিয়াছে সে সমস্ত বর্ত্তমান আছে জানাইয়া একত্র করিলাম বিচার করিলে সমস্তই সত্য জানিতে পারিবেন। এবং ভাদ্রমাস পর্য্যন্ত আপনকার হিসাবে যে ওয়াসিল দিয়াছেন প্রজারা যে মত কহে তাহাতে কিছু অনৈক্য হয়। অতএব সকল লোক ও প্রজা সাক্ষাত শুনিলে ইহার বিচার হয় তবে কি সত্য কি মিথ্যা বুঝিতে পারি ইহার যে হয় লিখিবেন তবে এ বিষয় নিষ্পত্তি হইতে পারিবেক। আর এখানকার প্রজা লোকেরা রাজস্বের নিঃশেষ করিয়া না দিয়া অমুক পরগণায় পলাইয়া গিয়াছে তাহারদের বাকির হিসাব সমেত লোক আপনকার নিকটে পাঠাইব সে সকল প্রজা লোককে আনাইয়া মোকাবিলা অবগত হইয়া যে বাকি আপনকার বিচার সম্মত হয় দেওয়াইয়া দিবেন। আর আপনকার প্রজা লোক এখানকার জমা রাখে তাহার রাজস্ব বক্রি আছে দেওয়াইয়া দিবেন। যাতায়াতে যাতায়াতে মঙ্গলাদি সমাচার লিখিবেন নিবেদন কিমধিকমিতি।—

## মনিব চাকরকে।—

বিজ্ঞাপনঞ্চ বিশেষ তোমার কুশল বাঞ্ছনীয় তাহাতে অত্র সন্তোষ পরং।—

জ্ঞাত হইলাম পরগণে খানপুরের অনেক২ তোমার পত্রে গ্রাম এ বৎসর প্রজা পলাতক হইয়াছে এ সকল মহল পত্তন নহিলে রাজস্বের হানি বিস্তারিত অতএব ধান্য ও টাকা হইলে বুঝিতে পারি পত্তন হইতে পারে কোন গ্রামে কত ধান্য কত টাকা চাহি তাহার একটা ফর্দ্দ অনুমানে বিবেচনা মতে পাঠান যাইবেক। এ বৎসর চেষ্টা সাধ্য অধিক পত্তন না করিতে পারিলে পশ্চাত পত্তন হওন ভার হইবেক। যে২ গ্রাম ইজারদার ও গাঁতি জমা তাহার তাগাবি সরকার হইতে দেওনের আবশ্যক নাহি তাহার দিগকে নিরাশ উত্তর দিবা যদি একান্ত সে সকল লোকেরদিগের তাগাবি দেওনের সাঙ্গত্য না থাকে তবে তাহারা এখানে আসিয়া নিবেদন করিলে বিবেচনা মতে যেমত হয় করা যাইবেক।

তুমি ওখানকার পত্তনের চেষ্টা প্রাণপণে করিবা এখানকার বিশ্বাস তোমার প্রতি বিস্তর সরকারের লাভ করিতে পারিলে আর বাহুল্য হইবেক। আর সুবিদ-পুরের সীমা লইয়া সাহসের অধিকারীদের বিরোধ হইয়াছিল তাহার নিমিত্ত সাহসের অধিকারী বর্দ্ধমানে নালিস করিয়াছিল সেখানে তাহারদিগের নালিস ডিসমিস হইয়াছিল পুনরায় কোর্ট আফিসে নালিস করিয়াছিল সেখানেও তাহারা হারিয়াছে ডিসমিস পাওয়া গিয়াছে তুমি ওখানে প্রধান২ প্রজা লোক ও কর্ম্মচারী সমেত যাইয়া ভূমির চতুঃসীমা দেখিয়া লইবা ইহাতে প্রজা লোকেরও অধিক আহ্লাদ হইবেক সে স্থানে পুরাতন প্রজা যত আছে তাহার-দিগকে নিরুদ্বেগী হইতে কহিবা এমত বিবাদ আর হইবে না। আর দশ পাঁচ ঘর প্রজা ঐ স্থানে বসাইতে পারহ তাহার চেষ্টা নিতান্ত যত্নমান হইয়া করিবা তাহাতে ধান্য ও টাকা যাহা আবশ্যক হয় দিতে তাহা দিবা। তুমি মধ্যে২ গ্রামে২ যাইয়া প্রজালোকেরদিগকে আশ্বাস জন্মাইয়া রাখিবা এমত হইলে প্রজালোক সচ্ছন্দ হইয়া বসতি করিতে পারে। শুনিতে পাই দস্যু ভয়তে প্রজালোক বিরত তাহার তুমি কিছু লিখহ না যদি এমত হয় তবে দুষ্ট যে সকল লোক তাহারদিগের অনুসন্ধান করিয়া সমাচার লিখিবা এখানে কর্ত্তা পর্য্যন্ত জ্ঞাত করিয়া তাহারদিগকে দমনার্থে লোক পাঠান যাইবেক দুষ্ট লোককে নষ্ট না করিলে আপনাকে নষ্ট হইতে হয় রাজকর্ম্মের এমত ধারা ইত্যবধানে বিহিত করিবা কিমধিকমিতি।—

চাকর মনিবকে।—

আজ্ঞাকারি শ্রীশিবচন্দ্র বসো৪ নমস্কারা নিবেদনঞ্চ বিশেষঃ। বাবুজি মহাশয়ের স্থির রাজলক্ষ্মী সর্ব্বদা শ্রীশ্রী৺স্থানে প্রার্থনা করিতেছি তাহাতে এ পরিজনের নির্বৃতি পরং চিরদিবসান্তরে আজ্ঞাপত্রী পাইয়া শিরোধার্য্য করিয়া সমস্ত সমাচার বিদিত হইয়া পরমাহ্লাদিত হইলাম এ বৎসর ছয়মাস এ পরগণাতে আসিয়াছি ইহার মধ্যে বাটী যাওনের কারণ দুইবার নিবেদন লিখিয়াছিলাম তাহার সুস্পষ্ট উত্তর কিছুই আজ্ঞা হয় নাই আমার বাড়ী যাওনের নিমিত্ত বাটী হইতে দুই তিন দফা সমাচার আইল তাহাতে কি করে চাকর মনিব সম্পর্ক হইলে মনিবের অনুমতি ব্যতিরেক কার্য্য স্থান হইতে যাইতে পারা যায় না অতএব পুনঃপুন নিবেদন লিখিতেছি অবধান পূর্ব্বক বিহিত আজ্ঞা হইবেক এখানকার কর্ম্মের বিষয় বিশেষ কি লিখিব ধৌত হইয়াছিল

এ জন্য প্রজা লোকের স্থানে রাজস্ব অৰ্দ্ধেক পাওয়া যায় এমত বুঝি না প্রজার উপর নিতান্ত শক্তি করিলে এক কালিন গ্রাম নিষ্প্রদীপ হয় কর্ত্তা মহাশয় আমি সরকারের চাকর আজ্ঞা বিনা কি করিতে পারি এ পরগণায় কএক গ্রামের ইজারদারের নামে বক্রি রাজস্ব কারণ নালিস না করিলে কোনক্রমে বক্রি রাজস্ব পাওয়া যাবেক না এ বিষয়ে পূর্ব্বে নিবেদন লেখা গিয়াছিল তাহার স্পষ্ট উত্তর কিছুই আইসে নাই একারণ পুনর্নিবেদন লিখিতেছি কএক ইজারদারের নষ্টতাতে অনেক টাকা বক্রি আটক করিয়াছে একারণ সরকারের রাজস্বের নিমিত্ত দুই তিন বার পদাতিক আসিয়াছিল অতএব সদর উকিলের নামে এমত লিখন যায় যে এখান হইতে যে২ ইজারদারের নামে আদালতে নালিস কারণ নিবেদন লিপি পাঠান যায় সেই লিখন বিদিত করিয়া পদাতিক পাঠান যে তাহারদিগকে ধরিয়া দেওয়া যায় নালিসের রশূম প্রভৃতি এইক্ষণে সরকার হইতে দিতে হবেক তাহার অঙ্গিকার লিখিলে তবে তাহা করিয়া পাঠান যায়. সকল বিষয় লিখিলাম ইহার উত্তর শীঘ্র আজ্ঞা হইবেক কিমধিকং নিবেদন মিতি ।—

# হিতোপদেশ

১৮০২ খ্রীঃ অঃ

( নির্বাচিত অংশ )

## গোলোকনাথ শর্মা

গোলোকনাথ শর্মার পুরো নাম গোলোকনাথ মুখোপাধ্যায়। দিনাজপুর জেলার অন্তর্গত মহীপাল দীঘির নিকটে একগ্রামে তাঁর জন্ম হয়। কেউ কেউ মনে করেন, টমাস যখন মহীপালদীঘির নীলকুঠির অধ্যক্ষ ছিলেন তখন তিনি গোলোকনাথের কাছে সংস্কৃত ও বাংলা শিক্ষা করেন। ১৭৯৫ সনে লেখা টমাসের ডায়েরি থেকে জানা যায় যে, এই পণ্ডিত কতকগুলি 'হিন্দু ফেবল্‌স্' অনুবাদ করছিলেন। ১৮০১ সালে উইলিয়ম কেরী একপত্রে উল্লেখ করেন যে তাঁদের 'পণ্ডিত' যে 'Sanscrit fables'-এর বঙ্গানুবাদ করেছেন তা তাঁরা প্রকাশ করছেন। বিশেষজ্ঞগণ মনে করেন এই 'Pundit' হচ্ছেন। গোলোকনাথ শর্মা এবং উক্ত 'হিন্দু ফেবল্‌স্' ও 'Sanscrit fables' হচ্ছে সংস্কৃত হিতোপদেশ—গোলোকনাথ যার অনুবাদ করেছিলেন এবং যেটি ফোর্ট উইলিয়ম কলেজের গ্রন্থরূপে ১৮০২ খ্রীঃ অব্দে শ্রীরামপুরে মিশন থেকে মুদ্রিত হয়। এঁর কনিষ্ঠ ভ্রাতা কাশীনাথ মুখোপাধ্যায় কিশোরবয়সে কিছুকাল কেরীর পণ্ডিত ছিলেন।

গোলোকনাথ ১৭৯৪ খ্রীঃ অব্দ পর্যন্ত মিশনারীদের সঙ্গে ছিলেন। কেরীর সঙ্গে তিনিও মালদহ ত্যাগ করে শ্রীরামপুরে উপস্থিত হন। টমাসের নির্দেশে তিনি বাংলায় বিষ্ণুশর্মার হিতোপদেশ অনুবাদ করেন এবং সেটি ফোর্ট উইলিয়ম কলেজের পাঠ্যপুস্তক রূপে মুদ্রিত হয়। ১৮০৩ খ্রীঃ অব্দে দিনাজপুর জেলায় নিজগ্রামে তাঁর মৃত্যু হয়।

# HEETOPADESHU

OR

Beneficial Instructions
Translated from the Original Sangskrit,
By GOLUK NATH, Pundit.

SERAMPORE,
PRINTED AT THE MISSION PRESS.
1802

# হিতোপদেশ ।—

সংগ্রহ ভাষাতে ।—

গোলোক নাথ শর্ম্মণা ক্রিয়তে ।—

শ্রীরামপুরে ছাপা হইল ।-
১৮০১—

# হিতোপদেশ।—

## সংগ্রহ ভাষাতে।—

সর্ব্বত্রে বিচিত্র কথা এবং নীতিবিদ্যা দায়িক সে কি মত তাহার বিশেষ কহি। পণ্ডিত যে ব্যক্তি যে বিদ্যার্থ কি মত চিন্তা করে তাহা শুন। অজরা অমরাবৎ আর ধর্ম্মাচরণ কেমন যে মত যমেতে কেশাকর্ষণ করিয়া থাকে তাদৃশ। অপর বিদ্যা বস্তু সকল দ্রব্যের মধ্যে অত্যুত্তম কহিয়াছেন তাহার কারণ এই অহরণীয় অমূল্য অপূর্ব্ব অংশির অধিকার নাহি ও চোরের অধিকার নাহি এবং দানেতে ও ক্ষয় নাহি অতএব বিদ্যা রত্ন মহাধন সংজ্ঞা তাহার শক্তি কি কি বিদ্যা বিনয় দাতা বিনয় পাত্র দাতা পাত্র ধন দাতা ধন ধর্ম্ম ও সুখ দাতা এ সকল বিষয় কহিলে পুস্তক বাহুল্য হয় অতএব সংক্ষেপে কিছু২ কহিব। সম্প্রতি মিত্রলাভ সুহৃদভেদ বিগ্রহ সন্ধি। এই চারি ভাগ।—

কোন নদীর তীরেতে পাটনী পুত্র নামধেয় এক নগর আছে সে স্থানে সর্ব্বস্বামী গুণোপেত সুদর্শন নামে রাজা ছিল। সেই রাজা এক কালে কোন কাহার মুখে দুই শ্লোক শুনিলেন তাহার অর্থ এই শাস্ত্র সকলের লোচন অতএব যে শাস্ত্র না জানে সেই অন্ধ। আর যৌবন ধন সম্পত্তি প্রভুত্ব অবিবেক ইহার যদি এক থাকে তবেই অনর্থ সমুদায় থাকিলে না জানি কি হয়। ইহা শুনিয়া সেই রাজা অত্যন্ত উদ্বিগ্ন মনে চিন্তা করিতে লাগিলেন যে আমার পুত্রেরা অতি মূর্খ অতএব ইহারদের কি হবে এমন পুত্র থাকা না থাকা তুল্য। যে পুত্র অবিদ্যান ও অধার্ম্মিক সে পুত্রের কি কার্য্য যেমন কানার চক্ষুপীড়া মাত্র। যদি পুত্র হইয়া মরিত কিম্বা না হইত সে কেবল একবার দুঃখ মূর্খ পুত্র প্রতি পদে। বিদ্যাযুক্ত এবং সাধু যদি এক পুত্র হয় তিনি পুরুষের মধ্যে সিংহ। যেমন চন্দ্র। যাদৃশ রজনীতে চন্দ্র উদয় না হইলে কোটি২ নক্ষত্র অন্ধকার নাশ করিতে পারে না তাদৃশ এক শত মূর্খ পুত্র জানিবা এক সুপুত্রের তুল্য নহে। অপর যে ব্যক্তি অনেক দান ও পুণ্য করে তাহার পুত্র ধনবান ও ধীবান ও ধার্ম্মিক হয়। ধন কর্ত্তা পিতা শত্রু মাতা অপ্রিয়বাদিনী ভার্য্যা রূপবতী পুত্র অপণ্ডিত। উচ্চ বা নীচ হউক গুণবান সকল স্থানে পূজনীয়। যেমন বংশের গুণ যুক্ত ধনুক নির্গুণ কি কার্য্যের। যে পুত্র না পাঠ করে সে পুত্র পণ্ডিতের মধ্যে কীদৃশ যেমন পঙ্কের মধ্যে গরু পড়িলে হয়। গর্ভস্থ মনুষ্যের এই পাঠ যোগ হইয়া থাকে আয়ু কর্ম্ম বিত্ত বিদ্যা নিধন। কিন্তু যদি কেহ ভাবে যে যা হবার তা হবে সে অতি অলশের কথা তাহার প্রমাণ

যে মত রথের গতি কেবল চক্রেতে হয় না এবং পুরুষকারের চেষ্টা ব্যতিরেক হয় না। অপর কুম্ভকার আপন ইচ্ছামত তাহার কার্য্য করিতে পারে তাদৃশ আত্ম কৃত কর্ম্ম মনুষ্যে করিতে পারে। অপরঞ্চ কাকের তাল ফেলার ন্যায় অগ্রে নিধি দেখিয়া পায় তাহা ঈশ্বর দত্ত বটে কিন্তু পুরুষার্থ অপেক্ষা করে যদি কোন কাহার অগ্রে পাকা তাল কাকে ফেলায় সে দেখিয়া যদি না পায় তবে কখন পাবে না অতএব যে পিতামাতা তাহার পুত্রকে না পড়ায় সে শত্রু এবং সে পুত্র সভার মধ্যে কেমন দীপ্তি হয় যেমন হংসের মধ্যে বক। মূকের শোভা যাবৎ কিছু না বলে তাবৎ মাত্র। মোটা দ্রব্য চিক্কণ হয় ও চিক্কণ মোটা হয় যেমন চন্দ্র কৃষ্ণ পক্ষে ও শুক্ল পক্ষে। সে রাজা এই সকল চিন্তা করিয়া পণ্ডিতের সভা করিলেন। ভো ভো পণ্ডিতেরা অবধান কর। আমার পুত্রেরা নিত্য উল্টা পথগামী অতএব তাহারদের নীতি শাস্ত্রে পুনর্ব্বার জন্ম দেহ। যথা কাঞ্চন সংসর্গতে কাচ যে তিনি বহু মূল্য প্রস্তরের দীপ্তি ধারণ করেন তথা সন্নিধানেতে মূর্খ যে তিনি প্রবীণতা পান। তাহার স্থূল এই যদি হীনের সহিত থাকে তবে হীন মতি হয় সমানের সংসর্গে সমতা হয় বিশিষ্টের সহিত থাকিলে বিশিষ্টতা পায়। অতঃপরে বিষ্ণুশর্ম্মা নামেতে ব্রাহ্মণ মহা পণ্ডিত সকল নীতি শাস্ত্রজ্ঞ বৃহস্পতির ন্যায় কহিলেন হে মহারাজা এই সকল রাজপুত্রেরদিগকে আমি নীতি শাস্ত্রেতে জ্ঞান করিয়া দিব বিনা ব্যাপারে কাহার কিছু হয় না অতএব আমি মহারাজার পুত্রেরদিগকে ছয় মাসের মধ্যে যে রূপে নীতি শাস্ত্রেতে জ্ঞান জন্মাইয়া দিব মহারাজা তাহারদিগের কারণ কোন চিন্তা করিবেন না। রাজা বিনয়পূর্ব্বক পুনর্ব্বার কহিতেছেন। যদি কীট পুষ্পের সহিত থাকে তবে মহতের শিরে আরোহণ করে। আর সাধু ব্যক্তি যদ্যপি পাথর স্থাপন করে তবে সে পাথর দেবত্ব পায় যেমত পর্ব্বতের উপরের দ্রব্য নিকটে দীপ্তি হয় তেমন সতের নিকটে হীন বর্ণের দীপ্তি হয়। অতএব বিষ্ণুশর্ম্মাকে বহু মর্য্যাদা করিয়া রাজা আপন পুত্রেরদিগকে লইয়া সমর্পণ করিলেন। অথ রাজ পুত্রেরদের অগ্রে প্রস্তাব ক্রমেতে সেই পণ্ডিত কহিলেন যে কাব্য শাস্ত্র বিনোদেতে পণ্ডিতেরা কাল যাপন করেন মূর্খের কাল দুঃখ ও নিদ্রা ও কলহেতে যায়। অতএব তোমারদিগের জ্ঞান জন্য কাক কূর্ম্মাদির বিচিত্র কথা কহি। রাজপুত্রেরা কহিলেন বলিতে আজ্ঞা হউক।—

বিষ্ণুশর্ম্মা কহিতেছেন ভো ভো কুমারা। সম্প্রতি মিত্র লাভ প্রস্তাব করি। এই যাহার প্রথম কথা। আসাধন বিত্তহীন বুদ্ধিমন্ত উত্তম সুহৃদ আশু কর্ম্মসাধক কাক কূর্ম্ম মৃগ আখু। রাজপুত্রেরা কহিতেছেন এ কি। তখন বিষ্ণুশর্ম্মা কহিতে লাগিলেন।

গোদাবরী নামতে নদীতীরে এক প্রকাণ্ড শাল্মলী বৃক্ষ আছে। সেই গাছের উপর নানান দিগ হইতে পক্ষীরা আসিয়া রজনীতে বাস করে। তারপর কদাচিত এক দিন রাত্রি অবশেষেতে চন্দ্র অস্ত হইতেছেন এমত কালেতে এক ব্যাধ যমের সদৃশ জাল দাঁড় হস্তে করিয়া আসিতেছে। তৎকালে সেই বৃক্ষবাসী এক বৃদ্ধ কাক লঘুপতনক নামতে তিনি এই ব্যাধকে দেখিয়া মনের মধ্যে বিবেচনা করিতেছেন যে অদ্য প্রাতে অনিষ্ট দর্শন হইল না জানি আজি কি হবে। এই ভাবিয়া তিনি উড়িয়া প্রস্থান করিলেন যে হেতুক শোক স্থান সহস্র ভয় স্থান শত দেখিয়া মূঢ় ব্যাক্তি দিনে২ নিবেশ করে তাহা পণ্ডিতের নহে। অন্য প্রকার। যে লোক বিষয়ী তাহার দের এ সকল অবশ্য কর্ত্তব্য। যদি মহত ভয় উপস্থিত হয় তবে মনে বিবেচনা করিবেক যে মরণ ব্যাধি শোক আজি কি পড়িবেক আমারদের উপর। কিন্তু কাক উড়িয়া গেলে পর সে ব্যাধ আসিয়া দেখিলেক যে গাছের উপর আর অনেক২ পক্ষী আছে। অতএব বৃক্ষের তলে জাল বিস্তার করিয়া তণ্ডুল কণা ছড়াইয়া দূরে বসিল। তৎকালে চিত্রগ্রীব নামেতে কপোত রাজা ভাবিলেন যে এই নির্জন স্থানে কোথা হইতে তণ্ডুল কণা আইল তাহা নিরূপণ করিয়া কহিতেছেন এভাল দেখি না বুঝি এই তণ্ডুল কণার লোভেতে আমারদিগের সেই মত হইবেক যেমন কঙ্কনের লোভেতে কোন পথিক মহা পঙ্কে পড়িলে বৃদ্ধ ব্যাঘ্রেতে পাইয়া নষ্ট করিলেক। এই কথা আর সকল রাজার সমিভ্যারী কপোতেরা শুনিয়া কহিতেছেন মহারাজ এ কি কথা আমারদিগকে বিস্তারিত করিয়া কহ।

রাজা কহিতেছেন যে তোমরা অবধান কর। আমি এক কালেতে দক্ষিণ অরণ্যে চরিতে২ দেখিয়াছি এক বৃদ্ধ ব্যাঘ্র কুশ হস্তে স্নান করিয়া সরোবরের তীরেতে সুবর্ণ কঙ্কন লইয়া চলিতেছেন। ভো২ পথিক সুবর্ণ কঙ্কন গ্রহণ করহ। ইতিমধ্যে কোন পথিক এই কথা শুনিলে লোভযুক্ত হইয়া মনের মধ্যে বিবেচনা করিতে লাগিলেন যে আমার ভাগ্য প্রসন্ন অতএব লভ্য হইতেছে কিন্তু আপনার প্রাণের সন্দেহ নিমিত্তক প্রবর্ত্তক হইতে পারিতেছেন না। যে হেতুক অনিষ্ট হইতে যে ইষ্ট লাভ হয় সে প্রাপ্তি ভাল নহে সে কেমন যেমন অমৃতের সহিত যদি বিষ থাকে তবে সে অমৃত অবশ্য মৃত্যুদায়িক হয় তাদৃশ অনিষ্ট হইতে ইষ্ট লাভ। তবু সর্ব্বত্রে অর্থার্জ্জন প্রবৃত্তি নিমিত্তক সন্দেহ। যদি সংশয় আরোহণ না করে তবে ভাল দেখে কিন্তু যদি সংশয় আরোহণ করিয়া বাঁচে তবে যা হয় তাহা দেখিতে পায়। তাহা নিরূপণ করিয়া প্রকাশ মনে সেই পথিক কহিতেছেন হে ব্যাঘ্র কোথায় তোমার কঙ্কন আমাকে দেখাও। ব্যাঘ্র হস্ত বিস্তার করিয়া বলিতেছেন হে পথিক এই দেখ আমার

হাতে আছে। পথিক কহিতেছেন তোমাকে আমার বিশ্বাস হবে কেমনে শুন দেখি তুমি ব্যাঘ্র আমি মনুষ্য তোমায় আমায় খাদ্য খাদক সম্বন্ধ আমি কি রূপ তোমাকে বিশ্বাস করিব অতএব যদি তোমার দেওন ইচ্ছা থাকে তবে এখানে ফেলিয়া দেও নতুবা আমি তোমার নিকটে যাইতে পারি না কি জানি যদি তুমি আমাকে খাও তবে আমি মরিলাম। এই কথা শ্রবণ করিয়া ব্যাঘ্র কহিতেছেন শুন পূর্ব্বকালে আমার যৌবনাবস্থাতে আমি অতি দুষ্ট ছিলাম তাহাতে অনেক২ গো মনুষ্যাদি বধ করিয়াছি সেই পাপে আমার অনেকগুলিন পুত্র মরিয়াছে এবং জায়া ও অতএব সে হইতে আমি ও সকল কর্ম্মে নিবর্ত্ত হইয়াছি আর গো মনুষ্যাদির হিংসা করি না এইক্ষণে সকল লোকে আমাকে ধার্ম্মিক বলিয়া জানে এবং আমি ও ধর্ম্মপথে চলি সম্প্রতিক স্নানশীল ও দানশীল হইয়াছি অপর নখদন্ত গলিত হইয়াছে তুমি কি কারণ আমাকে বিশ্বাস করিবা না। দেখ আট প্রকার আছে ধর্ম্ম ইজ্যা অধ্যায়ন দান তপস্যা সাধ্য ধৃতি ক্ষমা অলোভ এই আট প্রকার ধর্ম আমাতে সকলি আছে তাহার পূর্ব্ব চারিবর্গ দম্ভার্থকে বুঝায় উত্তর চারিবর্গ মহাত্মকে বুঝায় অতএব আমার স্বহস্তগত সুবর্ণকঙ্কন কোন কাহাকে দিতে ইচ্ছা করিয়াছি যদি তোমার ইচ্ছা তবে লওসিয়া নতুবা আমি কখন ফেলিয়া দিব না তাহাতে আমার কি ফল হবে যাহা দান করিব তাহা হাতে২ দিব। তারপর পথিক কহিতেছেন যে তুমি যত বলিলা তাহা সকলি সত্য তথাপি বাঘে মানুষ খায় এই কথা সকলে বলে অতএব কিরূপে বিশ্বাস করি। পুনর্ব্বার ব্যাঘ্র কহিতেছেন ওহে পথিক আমি ধর্ম্ম শাস্ত্র পাঠ করি শুন। সাধুরদের এই কর্ম্ম যেমন আপন প্রাণ অভিষ্ট করে তেমন অন্য প্রাণীর অতএব তোমারেও আমার দয়া আছে এবং পরদারেতে মাতৃবৎ ও পরের দ্রব্যে বিষ্ঠাবৎ দেখে। অপর যে আপনার মত সকল প্রাণীকে দেখে সেই পণ্ডিত। প্রত্যাখ্যানেতে দানেতে সুখে দুঃখে প্রিয়ে অপ্রিয়ে ইহাতে আপন মত দেখিবেক এই প্রমাণ অতএব আমার হস্তগত কঙ্কন তোমাকে দিতে ইচ্ছা করিয়াছি যত্নক্রমে। তাহা বলি শুন ব্যাধিগ্রস্তকে ঔষধ দিলে যে ফল। তাদৃশ দরিদ্রকে দান দেওনে ফল যদি ধনীকে দান দেয় তবে তাহার ফল হয় যেমত অরোগীকে ঔষধ দেওন। অন্য প্রকার আমি যে দান দিব তাহা যদি অনুপকার নিমিত্ত দিব তবে কি স্বার্থ এ মত দান সাত্ত্বিক যে দান দেশ বিশেষে কাল বিশেষে পাত্র বিশেষে করে। মরুস্থলীতে বৃষ্টি হইলে যে মত হর্ষ হয় আর ক্ষুধার্থের ভোজন যথা তথা দরিদ্রকে দান অতএব সরোবরে স্নান করিয়া কঙ্কন গ্রহণ কর। এই সকল কথা পথিক শুনিয়া ঐ সরোবরে স্নান করিতে নামিলে মহাপঙ্কে নিমগ্ন হইলেন আর পলাইতে

শক্তি নাহি কি করিবেন। তখন ব্যাঘ্র কহিতেছেন হা পথিক তুমি পঙ্কে পড়িয়াছ আমি তোমাকে উঠাইয়া দিব। ইহাই বলিয়া অল্পে২ ব্যাঘ্র নিকটে গেলে ধরিয়া চিন্তা করিতেছেন যে ব্যক্তি দুরাত্মা তাহার ধর্ম্মশাস্ত্রেইবা কি আর বেদাধ্যায়নেতেবা কি যাহার যা স্বভাব তাহা কখন যায় না। যেমন গরুর দুগ্ধ মধুর রস তেমন তিক্তের। এই কথা কহিয়া ভাবিতেছেন যে যখন আমি এ কর্ম্মে প্রবর্ত্ত হইয়াছি তখন ভাল করি নাহি। আর কি হবে সাধ্য নাহি সকলেরি গুণ স্বভাবে জানা যায় যেমন সর্পের গুণ মস্তকে থাকে। এই ভাবিতেছেন তৎকালে ব্যাঘ্র আক্রমণ করিয়া খাইয়া ফেলাইল। এই হেতুক আমি বলি কঙ্কনের লোভের বিষয় অতএব সর্ব্বদা অবিচারিত কর্ম্ম অকর্ত্তব্য তাহা বলি তোমরা শুন। সুপক্ক অন্ন আর সুপণ্ডিত পুত্র স্ত্রী সুশাসিতা রাজা সুসেবিত সুচিন্তা উক্ত আর বিচার করিয়া যাহা করে সেই কার্য্যে শীঘ্র আপদ হয় না।—

এই কথা শুনিয়া কোন এক কপোত সদর্পে কপোত রাজাকে কহিতেছেন আঃ কি কথা কহিতেছ শুন মহারাজ। যদি কোন আপদ পড়ে আর সকল বিচারেতে প্রাচীনের কথা গ্রহণ করিবেক কেবল ভোজন ব্যতিরেক আর কিছু বলি শুনহ যে হেতুক আমাদের অন্ন ও পান পৃথিবীর উপর অতএব যদি আমরা ইহাতে ভয় করি কি মতে বাঁচিব ও কোথায় আমাদের ভক্ষ্য পানীয় পাইব বল দেকি বিশেষতঃ। আমরা হইয়াছি পর ভাগ্যোপজীবী যদি ভোজনে এমত শঙ্কা কর তবে কেমনে চলিবে ভূমির উপর ব্যতিরেক শূন্যে খাইতে পাইবা না ইহা বুঝিয়া যে কর্ত্তব্যাকর্ত্তব্য হয় কর। এই কথা তাহার মুখেতে সকলেই শ্রবণ করিলে যে স্থানে তণ্ডুল কণা পড়িয়াছে সেইখানে কপোতেরা অল্পে২ উড়িয়া গিয়া বসিলেন। এখন কবি কহিতেছেন লোভের শক্তি কি২ তাহা বলিব লোভেতে ক্রোধ ও কাম ও মোহ ও মায়া ও পাপ এই সকলের কারণ লোভ। তারপর চাউল খাইতে২ ঐ সূত্র বনিত জালেতে সকল কপোত বাঁধা পড়িলেন। তখন যাহার কথা ক্রমে সেখানে নামিয়াছিল তাহাকে সকলে মিলে অপমান করিতে লাগিলেন যে কোথাকার একবেটা লক্ষ্মীছাড়ার পরামর্শে নামিয়া এখন সকলে আজি প্রাণ হারাইলাম আর কিছু নহে। অতএব যে কর্ম্ম করিয়াছি তাহাতে সমোচিত ফল সদ্য পাইলাম আর এখন কি হবে বল দেকিরে ঠেঁটাবেটা তখন ফাকিফুকি দিয়া নামাইলি এখন যে মুখে কথা নাহি তোর অহঙ্কার কোথা গেল হারে বেটা বোকা রাজাকে যে ধমক করিয়াছিলি এখন খাওনা ইহাই বলিয়া তাহাকে সকলে ধমক করিতেছেন। তাহার অপমান রাজা চিত্রগ্রীব শুনিয়া কহিতেছেন যে

উহাকে বৃথা অপমান করিতেছ তাহার কিছু দোষ নাহি তোমাদের কপালে যাহা লিপি ছিল তাহা হইয়াছে এখন উহাকে অপমান করিলে তোমরা ত্রাণ হইতে পারিবা না তবে কি নিমিত্ত তাহাকে কহিতেছ তাহার মরিতে ইচ্ছা ছিল না যদি সে জানিত তবে কদাচ সে আসিত না। অতএব আমি এ কথা বলি যদি এখন আপদ পড়িয়াছে তবে তাহার হিতের যে হেতু ভাল হয় তাহা চিন্তা কর। সকলে বন্ধন দেখিয়া স্তব্ধী হইও না শস্য দেখিয়া ক্ষুধা যুক্ত হইয়া তৃপ্তিজন্য খাইতে নামিয়াছ তাহাতে হর্ষ ক্ষয় হইল অতএব ব্যাধ না আসিতে২ যে বিবেচনা সিদ্ধি হয় তাহা কর সকলের শান্তি নিমিত্ত। কেহ ব্যাকুল হইও না অপর যে জন বিপদকালে বিপদ হইতে উদ্ধার করে সেই পরম মৈত্র নতু বিপদাতীতে। আপাদকালে যে বিস্ময় করে সে কাপুরুষের লক্ষণ। অতএব এখন সকলে ধৈর্য্য অবলম্ব করিয়া প্রতীকার ভাব। আরো বলি শুন মহাজন ব্যক্তিরদের এই সকল করিতে প্রকৃতি সিদ্ধি আছে কি২ তাহার বিশেষ কহি। বিপদি ধৈর্য্য বৃদ্ধ কৰ্ম্মেতে ক্ষেমা সভাতে বাক পটুতা যুদ্ধে বিক্রম যশেতে সুন্দর যত্নে দুঃখ। আর এই ছয় পুরুষের অত্যন্ত দোষ নিদ্রা তন্দ্রা ভয় ক্রোধ আলস্য দীর্ঘসূত্রতা। সম্প্রতি তোমরা এমত কর সকলে এক চিত্তে জাল লইয়া উড়িয়া প্রস্থান কর। কেন যে হেতুক যদি কোন ক্ষুদ্র প্রাণী বহু পুরুষ এক যোগ হয় তবে তাহারা ও প্রধান হইতে পারে সে কেমন তাহা জানে। যে মত অল্প বস্তু যদ্যাপি অনেক একত্র করে তাহাতে কার্য্য সিদ্ধি হয়। তাহার স্থল কোথায় তাহা শ্রবণ কর। যেমন তৃণ একত্র করিয়া যদি দড়ি পাকায় তবে তাহা দিয়া বৃহৎ জন্তু যে হস্তী তাহাকে বন্ধন করে। তাদৃশ অনেক পুরুষ এক যোগেতে কার্য্য সিদ্ধি হয় অতএব রাজার কথা ক্রমে সকল কপোত এই চিন্তা করিয়া জাল লইয়া উড়িলেন। ইতিমধ্যে সেই ব্যাধ দেখিল যে উহারা জাল লইয়া উড়িয়া চলিল তখন সে একথা বলিতে২ তাহারদের পশ্চাৎ২ দৌড়িতে লাগিল যে আমরা পক্ষীগণের আমার জাল আহরণ করিলে ভাল কত দূরে তোমরা যাইবা যখন ভূমিতে পড়িবা তখনি আমার বসীভূৎ হইবা জাল লইয়া উড়িলে কি হইবে পলাইতে পারিবেনা কোন মতে। ইহাই বলিয়া উৰ্দ্ধে দৃষ্টি করিতে২ ঐ যে ব্যাধ তিনি অত্যন্ত পিপাসা ও ক্লেশযুক্ত হইয়া এক গাছের তলায় বসিলেন। তারপর কপোতেরা দেখিল যে লুব্ধক নিবর্ত্ত হইয়া বসিয়াছে তখন তাহারা বলিতে লাগিল এখন কি কর্ত্তব্য কোথায় যাব আমারদের বন্ধন মোচন কি রূপে হইবে তাহা কহ। তখন চিত্রগ্রীব কহিতেছেন পিতামাতা ভ্রাতা ইহারা স্বাভাবিক হিতকারী কিন্তু কার্য্য কারণ কালে যে জন হিত বৃদ্ধি দেয় আর সে যদি অপর হয় তবে তাহার সমান

হিতকারী কেহ নহে। অতএব হিরণ্যক নামেতে এক মূষিক আমার বন্ধু আছেন। সে সহজ ধার্ম্মিক গণ্ডকী নদীর তীরে চিত্র বনেতে বাস করেন চল আমরা তাহার নিকট যাই তিনি এক্ষুনি আমারদের বন্ধন ছেদন করিয়া দিবেন। এই আলোচনা করিয়া সকলে মিলে হিরণ্যকের গর্ত্তের নিকটে যাইয়া বসিলেন। হিরণ্যক করিয়াছেন কি ভবিষ্যত আপদ ভয়েতে শত মুখ গর্ত্ত করিয়া বাস করেন। কিন্তু তিনি ঐ সকল পক্ষীর শব্দ শুনিয়া ভাবিলেন না জানি আজি কি দশা ঘটিল ইহা বলিয়া চুপ করিয়া থাকিলেন। অনাগত ভয় দেখে নীতি শাস্ত্রেতে বিশারদ যে মূষিকরাজ তিনি শতমুখী গর্ত করিয়াছেন। তারপর চিত্রগ্রীব কহিতেছেন ওহে বন্ধু হিরণ্যক কেন তুমি আমারদের সহিত সম্ভাষ কর না। আমরা তোমার নিকট আইলাম কিন্তু তুমি লুকিয়া থাকিলে এ কি ব্যবহার তোমার। তখন হিরণ্যক চিত্রগ্রীবের কথা বুঝিয়া কিছু অপ্রস্তুত মনে সসম্ভ্রমেতে বাহিরিয়া বলিলেন। আঃ কে হে আইস২ বন্ধু চিত্রগ্রীব এ কি আনন্দ আজি আমার সুপ্রভাতা রজনী আমার আর ভাগ্যের সীমা নাহি অদ্য বাটী পবিত্র হইল যে মিত্রের সহিত সাম্ভাষ করিলে ও যে মিত্রের সহিত স্থিতি করিলে ও যে মিত্রের সহিত আলাপ করিলে যত হর্ষ হয় তত আর কিছুতে নহে এমন যে মিত্র তিনি আমার বাটীতে উপস্থিত হইয়াছেন ইহার বাড়া আমার ভাগ্য কি এ রূপে আলাপ আলিঙ্গনাদি করিতে২ দেখিলেন যে তাহারা সকলেই জালেতে বন্ধন আছেন তাহাতে বিস্ময়বোধ হইলে ক্ষণেক কাল থাকিয়া বলিতেছেন। সখে চিত্রগ্রীব এ কি তোমারদের বন্ধন কি নিমিত্ত তাহার বিশেষ করিয়া কহ। তখন চিত্রগ্রীব আত্মবিবরণ কহিতে লাগিলেন ওহে বন্ধু কি জিজ্ঞাসা করহ আমাকে আমারদের অদৃষ্টে যাহা লিপি আছে তাহা হইল। যেমন কর্ম্ম তেমন ফল পাইয়াছি যাহা হইতে যে কালে যেখানে যাহা যাবত যে কর্ম্মে মঙ্গল অমঙ্গল তাহা হইতে সেই প্রকারে সেই কালে সেইখানে তেমনি তাবত সেই কর্ম্মে অবশ্য২ হইতে চাহে। রোগ শোক পরিতাপ বন্ধন দুঃখ এই সকল বিষয়। আপন অপরাধে বৃক্ষের সরূপ যে দেহ তাহার ফল ফলে। এই সব বিষয় হিরণ্যক শুনিয়া চিত্রগ্রীবের বন্ধন শীঘ্র ছেদন করিতে গেলেন। কিন্তু চিত্রগ্রীব বলিতেছেন এই যে দেখিতেছ আমার আশ্রিতগণ তাহারদের বন্ধন রাখিয়া আগে আমার বন্ধন মুক্ত করিতে উচিত নহে এমত যদি আমি করি তবে আমার বড় অখ্যাতি হবেক। কেন আমি তাহারদের রাজা তাহারা আমার প্রজাগণ অতএব যদি তাহারদের বন্ধন আগে ছেদন হয় তবেই যিনি আমার বন্ধন মোচন করিতে উচিত নতুবা উপযুক্ত নহে। হিরণ্যক কহিতেছেন শুনহে আমি অল্প শক্তি

আমার দন্ত অতি কোমল অতএব এত লোকের পাশ কেমন করিয়া মোচন করিব এ সব বন্ধন কাটিতে আমার দন্ত ভাঙ্গিয়া যাবে আগে তোমার বন্ধন কাটি তারপর যত কাটিতে পারি তাহা কাটিয়া দিব। পুনর্ব্বার চিত্রগ্রীব কহিতেছেন কিন্তু এমন কর তুমি ইহারদের যত বন্ধন কাটিতে পার তাহা কাট তারপর যেমন হইবার তাহা হবে। আর কিছু উপদেশ কহি শুন আপনাকে পরিত্যাগ করিয়া যে আশ্রিতকে রক্ষা করে সেই নীত শাস্ত্রজ্ঞদের সম্মত যে হেতুক আপদের কারণ ধন সঞ্চয় করে ও কুলের কারণ দারা। কিন্তু আত্মাকে সতত রক্ষা করিতে উচিত তারপর ধন ও দারা। অপর ধর্ম্ম অর্থ কাম মোহ এই চারি প্রাণীর হেতু সংস্থান। তাহা নষ্ট করিয়া যদি প্রাণ বাঁচে তবে সে প্রাণ বাঁচনে কি সুখ আছে। অতএব চিত্রগ্রীব পুনরায় কহিতেছেন ও হে সখে সেই নীত কিন্তু আমার আশ্রিতের দুঃখ সর্ব্বদা দেখিতে পারি না। অপর যে জন পণ্ডিত সে পরের উপকার নিমিত্ত ধনে সামর্থ্যে কি প্রাণ দিয়া করিতে পারে তাহা করে অতএব তুমি যে আমার প্রভুত্ব ফল কহ তাহা কদাচ হইতে পারিবে না। আমি বিনা আশ্রয়ে তাহারদের ত্যাগ করিতে পারি না যদি আমার প্রাণ ব্যয় করিলে তাহারদের রক্ষা হয় তাহা অবশ্য করিব আমার এই যে কলেবর মূত্র বিষ্ঠা অস্থিতে নির্ম্মিত অতএব বন্ধু হে যশ পালন করার বাড়া কি আছে লোকত ধর্ম্মত দুই ভাল। যদি নিত্য অনিত্য শরীর ব্যায়েতে যশ লভ্য হয় তাহা না হইবে কেন। শরীর আর গুণেতে অত্যন্ত দূর আছে কেন শরীর যে এক্ষণ বিধ্বংস যশ হইয়াছে কল্পান্ত স্থায়ী একারণ শরীরে আর গুণে অত্যন্ত দূর বলি। ইহাই শুনিয়া হিরণ্যক হৃষ্ট মনে পুলোকিত হইয়া কহিতেছেন সাধু মিত্র এই তোমার আশ্রিতেরদের বাচ্ছল্য ক্রমে তুমি ত্রিলোকের প্রভুত্ব জন্মাইলে তোমার সমান ধার্ম্মিক ত্রিভুবনে নাহি আমি কি বলিয়া স্তব করিব তোমাকে যে প্রকার তোমার প্রকৃতি ইহাতে অত্যন্ত আহ্লাদিত হইলাম। এই মতে নানা স্তব কথা কহিলে তাহারদের সকলের নিকট যাইয়া বন্ধন মোচন করিয়া দিলেন। তার পর হিরণ্যক সাদরেতে সকল পূজাবিধান করিয়া কহিতেছেন সখে চিত্রগ্রীব শুন একটা কথা বলি তুমি পাছে এই জাল বন্ধনে আপনাকে হেয়জ্ঞান করিবা ও দোষশঙ্কা করিবা তাহা করিও না আপনার জ্ঞান করা কর্ত্তব্য। দেখ যে হেতুক শত যোজন হইলে পক্ষীসকল কালপ্রাপ্ত হইয়া জালেতে পড়িতেছে যেমন চন্দ্র সূর্য্যের গ্রহপীড়া আজ গজ সর্পরে বন্ধন সমুদ্র মন্থনের স্থলে দেখিতে পাইয়াই অতএব বিধাতার নির্ব্বন্ধই বলবান সকল হইতে অধিক। আর ও বলে পক্ষীরা সর্ব্বদা আকাশে চলে তাহারা ও আপদ

পাইতেছে সে কেমন যেমন গভীর সমূদ্রের মৎস্য বরশীতে বন্ধন হইতেছে অতএব দুর্নীত বিধির কি চরিত্র আর স্থানের গুণাগুণ কি যখন দুঃখ হইবার সময় হয় তখন অন্ধ যে সেও হস্ত বিস্তার করিয়া দূর হইতে দুঃখ গ্রহণ করে অতএব তুমি মনে কিছু দুঃখ ভাবিও না। এই প্রবোধ দিয়া অতীথি করিলেন এবং আলিঙ্গন দিলেন চিত্রগ্রীবও সেইমতে যথেষ্ট লোকাচার ব্যাবহার করিয়া দেশে গমন করিলেন। অতএব যে কেহ মৈত্রতা করিবেক সতের সহিত করিবেক। দেখ মূষিক মিত্র সকল কপোতের বন্ধন মোচন করিয়া দিলেন ও তাহারদিগকে বিদায় করিয়া স্বীয় গর্ত্তে প্রবেশ করিলেন।

---

## কথোপকথন

১৮০২ খ্রীঃ অঃ

### উইলিয়ম কেরী ( ১৭৬১-১৮৩৪ )

রেভারেণ্ড উইলিয়ম কেরী ১৭৬১ খ্রীঃ অব্দে ১৭ই আগস্ট নরদামটন-শায়ারের পলাস-পিউরি গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁত বুনে জীবিকার্জন করাই ছিল তাঁর পিতার একমাত্র ব্যবসা। পরে তাঁর পিতা উক্ত ব্যবসা ত্যাগ করে গির্জায় কর্ম গ্রহণ করেন। ফলে বাল্যকাল থেকে কেরী ধর্মীয় আব-হাওয়ার মধ্যে লালিত-পালিত হয়েছিলেন। প্রাকৃতিক বিজ্ঞান, পশু-পাখী-গাছপালা প্রভৃতি সম্পর্কে বাল্যকাল থেকেই তিনি কৌতূহলী ছিলেন। পরে বাংলাদেশে এসে তিনি এ দেশের বনজ-সম্পদ সম্বন্ধে একাধিক গ্রন্থ লিখে-ছিলেন। বাল্যকালেই তিনি উত্তমরূপে লাটিন ভাষা শিক্ষা করেন। জীবিকার জন্য অল্প বয়সেই তাঁকে কখনও কৃষিকার্য, কখনও-বা জুতা তৈরির কাজ নিতে হয়েছিল। তখন থেকেই তিনি অবসর পেলে ধর্মবিষয়ক গ্রন্থ পড়াশুনা করতেন। বয়ঃপ্রাপ্ত হয়ে কেরী ১৭৮২ খ্রীঃ অব্দে স্থানীয় ব্যাপটিস্ট মিশন সংঘে যোগদান করেন এবং পরে পূর্বদেশের অখ্রীস্টান জাতিকে খ্রীস্টান ধর্মে দীক্ষিত করবার ব্রত নিয়ে সপরিবারে বাংলাদেশের অভিমুখে যাত্রা করেন ( ১৭৯৩, ১৩ই জুন )। সঙ্গী ছিলেন জন টমাস নামে জাহাজের এক ধর্মপ্রাণ ডাক্তার। টমাস ইতিপূর্বে দু'বার বাংলাদেশে এসে প্রচারকার্য করে গেছেন। কেরী এদেশে আসবার সময়ে জাহাজে তাঁর কাছে বাংলাদেশের ভাষা ও আচার-ব্যবহার সম্পর্কে যৎকিঞ্চিৎ অভিজ্ঞতা অর্জন করেন।

১৭৯৩ খ্রীঃ অব্দের ১১ই নভেম্বর কলিকাতায় পৌঁছে কেরী টমাসের বাংলা শিক্ষক রামরাম বসুর সঙ্গে পরিচিত হন এবং তাঁকে সেই দিন থেকেই মাসিক কুড়ি টাকা বেতনে মুন্সী নিযুক্ত করেন। জীবিকার জন্য তিনি কিছুকাল মালদহের এক নীলকুঠির তত্ত্বাবধায়ক হয়েছিলেন তাঁর পারিবারিক অবস্থা বিপর্যস্ত হলেও তিনি ধর্মপ্রাণ পাদ্রীর আদর্শ অনুসরণ করে ধর্মপ্রচারে নিযুক্ত রইলেন। ১৭৯৫ খ্রীঃ অব্দের মধ্যে বাংলা ভাষা তাঁর মোটামুটি আয়ত্ত হল। ইতিমধ্যে ১৭৯৬ খ্রীঃ অব্দে রামরামের অধঃপতনের ঘটনা প্রকাশ হয়ে পড়লে কেরী বাধ্য হয়ে তাঁকে বিদায় দিলেন। অতঃপর তিনি বাইবেল অনুবাদে প্রবৃত্ত হলেন এবং মুদ্রণের জন্য একটা ছোটখাটো

মুদ্রাযন্ত্র সংগ্রহ করে ফেললেন। ১৮০০ খ্রীঃ অব্দের ১২ই জানুয়ারি থেকে কেরী ও অন্যান্য খ্রীস্টান প্রচারকগণ ( ওয়ার্ড, মার্শ্‌ম্যান ব্র্যান্স্‌ডন, গ্র্যাণ্ট প্রভৃতি ) শ্রীরামপুর ব্যাপটিস্ট মিশন প্রতিষ্ঠা করেন। এই মিশন মুদ্রাযন্ত্র থেকে বাংলা ও অন্যান্য ভারতীয় ভাষায় বহু গ্রন্থ মুদ্রিত হয়। মিশন প্রতিষ্ঠিত হবার পর রামরাম বসু তাঁদের সঙ্গে জুটলেন। বাইবেল অনুবাদ ও অন্যান্য গ্রন্থ রচনায় তাঁর সাহায্য কেরী সাহেবের বিশেষ উপকার করেছিল।

কলিকাতায় ফোর্ট উইলিয়ম কলেজ স্থাপিত হবার বছর খানেক পরে উক্ত কলেজের বাংলা ভাষায় অধ্যাপকপদে যোগদান করার জন্য কেরী আহূত হন ( ১৮০১, ১লা মে )। ক্রমে তিনি মারাঠী ( ১৮০৪ ) ও সংস্কৃত ভাষারও ( ১৮০৭ ) অধ্যাপক হন। ১৮৩১ খ্রীঃ অব্দ পর্যন্ত কেরী উক্ত পদে অধিষ্ঠিত ছিলেন এবং বাংলা ও অন্যান্য ভারতীয় ভাষায় মৌলিক গ্রন্থ রচনা ও মুদ্রণে দেশীয় পণ্ডিতদের বিশেষ সাহায্য করেছিলেন। অসাধারণ পরিশ্রমী, বুদ্ধিমান, বিচক্ষণ ও ভারতীয় ভাষার অনুরাগী ধর্মপ্রাণ ডঃ উইলিয়ম কেরী ১৮৩৪ খ্রীঃ অব্দের ৯ই জুন তিয়াত্তর বৎসর বয়সে লোকান্তরিত হন।

শুধু বাইবেলের অনুবাদক হিসাবে নয়, বাংলা ভাষায় নানা গ্রন্থ রচনা ও সম্পাদনা করে কেরী পরবর্তী-যুগের বাঙালীর শ্রদ্ধা আকর্ষণ করেছেন। তাঁর বহু গ্রন্থের মধ্যে এইগুলি উল্লেখযোগ্য :

'ধর্মপুস্তক' অর্থাৎ বাইবেলের অনুবাদ ( ১৮০২-১৮০৯ খ্রীঃ অব্দের মধ্যে চারখণ্ডে প্রকাশিত ); ইংরেজীতে লেখা বাংলা ভাষাব ব্যাকরণ অর্থাৎ *A Grammar of the Bengalee Language* (১৮০১) ; কথোপকথন অর্থাৎ *Dialogues* (১৮০১ ) ; ইতিহাসমালা ( ১৮১২ ) ; বাংলা-ইংরেজী অভিধান (*A Dictionary of the Bengalee Language, 1815*)। তাঁরই প্রবর্তনায় শ্রীরামপুর মিশনপ্রেস থেকে কয়েক খণ্ডে কৃত্তিবাসী রামায়ণ ও কাশীদাসী মহাভারত প্রথম মুদ্রিত হয় ( ১৮০২ )। বাংলা ভাষা, বিশেষতঃ বাংলা গদ্যের ইতিহাসে উইলিয়ম কেরী চিরস্মরণীয় হয়ে থাকবেন।

# Dialogues

intended

to facilitate the acquiring

of

The Bengalee Language

Serampore,

Printed at the Mission Press
1801

# কথোপকথন।

## চাকর ভাড়াকরণ।

সাহেব শেলাম।

শেলাম।

তুমি কেটা। তোমার বাটী কোথায়।

সাহেব আমার নাম রমজান। আমার বাটী কলিকাতায়।

কহ কি নিমিত্ত আসিয়াছ।

সাহেব আমি বেকার আছি চাকরির চেষ্টায় আসিয়াছি।

তুমি কি কার্য্যের চাকরি করহ।

সাহেব আমি সাহেবলোকের খানসামাগিরির কায করিয়া থাকি। পূর্ব্ব খেদমতগার ছিলাম এখন খানসামাগিরি করি।

খানসামা কি কার্য্য করে।

সাহেব খানসামা সাহেবলোকের খানার আয়োজন করে এবং লওয়াজিমা সমস্ত সামগ্রী খানসামার জিম্মা থাকে আর২ ছোট চাকরলোক খানসামার নিচে।

## তৎকথা।

খানসামা সাহেবলোকের দরকারি কয় জন চাকর এবং তাহারদের পদবি কি কি।

সাহেব আবশ্যাক চাকর এই কয় জন খানসামা খেদমতগার মসালচি বাবুরচি আবদর ভেস্তি মেহতর ধোবা হুকাবরদার বেহারা পেয়াদা চৌকিদার দরবান।

খানসামা এ সকল চাকরেই কি কি কায করে।

সাহেব আপন২ হুদ্দার কায আপনি আঞ্জাম করে।

খানসামা এ সকলের কাযের পৃথক২ কার কার কোন হুদ্দা বেওরা করিয়া কহ।

যে আজ্ঞা সাহেব।

## সাহেবের হুকুম।

পর দিবস সাহেব প্রাতে উঠিয়া হুকুম করিলেন।

খেদমতগার চিলম্‌চি ও পাত্র করিয়া জল আন। মুখ ধুইব।

সাহেব জল প্রস্তুত মুখ ধুন।

নাপিতকে ডাকহ ক্ষৌর হইব।

সাহেব নাপিত আসিয়াছে হাজামত হউন।

নাপিত কোথায় আমি চুল বন্ধাইব।

সাহেব এই যে আমি হাজির আছি।

বেহারা ধোপ বস্ত্র আনহ আমি কাপড় বদলাইব।

সারথিকে হুকুম দেহ। গাড়ি তৈয়ার করুক। আমি বেড়াইতে যাইব।

সারথি গাড়ি শীঘ্র তৈয়ার কর।

কোন গাড়ি তৈয়ার করিব চারি ঘোড়ার কি দুই ঘোড়ার।

চারি ঘোড়ার গাড়িতে ঘোড়া যোড়।

তৎকথা।

খানসামা হাজিরির মেজ দেহ আমি তাগাদা ফিরিব। বড় মেজ সাজাইও আর২ অনেক সাহেবলোক হাজিরিতে আসিবেন।

সাহেব তবে বড় দালানে মেজ লাগাই।

হাঁ—আগে সপের উপর মখমলের বিছানা পাড়িয়া তারপর মেজ লাগাইও।

রূপার বাসনকুসন বাহির করিও।

যে হুকুম সাহেব সমস্ত প্রস্তুত করিলাম প্রায়।

তৎকথা।

সারথি দক্ষিণ মুখে ঘোড়া হাঁক—সাহেবের বাগান তাগাইদ যাইব।

সাহেব সে বাগানে যাওনের রাস্তা নাই রাস্তা বন্ধ হইয়াছে।

কি কারণ বন্ধ হইয়াছে। কবে অবধি বন্ধ হইল তুই কি তাহা দেখিয়াছিস।

সাহেব দিন পাঁচেক হইল বাগানের সম্মুখের পথ নরদমা ভাঙ্গিয়াছে তাহা মেরামৎ হইতেছে অতএব গাড়ির পথ বন্ধ।

আচ্ছা। দেখিব তাহার নিকট পর্য্যন্ত যাও।

সারথি ঘোড়া বহুত কাহিল কেন।

সাহেব কাহিল নহে। গরমি কালের কারণ কিছু চোস্ত হইয়াছে।

না আমি বুঝি তোমরা এ সকল কায তদ্দারি কর না।

মাফিক বরাওর্দ্দ খোরাক পায় না অতএব দুর্ব্বল হইয়াছে।

আমি আজি ঘরে যাইয়া খুব তাদারক করিব খাতিরজমায় থাকহ।

সাহেব গোলামের তক্‌সির কি। এ কাযে আর২ চাকরেরা মস্তার। সইশ ও ঘাশি আছে।

ভাল। তাহারা আছে বটে কিন্তু তুই সকলের সরদার ইহাতে তাহারা তোকে মানে না কি।

সাহেব সে প্রমাণ কিন্তু গোলাম আপন শক্তিমত ত্রুটি করে না।

ভাল ঘরে যাইয়া তাহার তজবিজ করিব।

গাড়ি এইখানে রাখ আমি এথা হইতে হাঁটিয়া যাইব গাড়ি যাওনের পথ বন্ধ।

গাড়ি ফিরাইয়া রাখ আমি শীঘ্র ফিরিয়া আসিব।

গাড়ি ফের স্বস্থানে লইয়া যা।

তৎকথা।

বেহারা বুট খোল।

যে আজ্ঞা সাহেব খুলছি।

বেহারা গরম পানি আন।

সাহেব জল তপ্ত করিতে চড়াইয়াছে তৈয়ার হইলে আসিয়া শীঘ্র আনিব।

কি। গরম পানি এখন পর্য্যন্ত তৈয়ার হয় না আমি না গাড়িতে যাওন কালে হুকুম দিয়া গেলাম।

সাহেব তৈয়ার হইল প্রায়।

কি বলিস। তোরা বুঝি আমার হুকুম মানিস না। ভোর বেলায় হুকুম দিলাম যে কাযে তাহা এখন তাগাদি তৈয়ার হয় না।

সাহেব তকসির হইয়াছে আর রাগ করিবেন না।

এ কেমন তকসির বাহিরের সাহেবলোক এ ঘরে হাজিরিতে আসিত তাহারা আইল না ইহাতে রক্ষা যদি আসিত তবে কি হইত। আমার বড় লজ্জা হইত।

সাহেব গোলামেরদের তকসির হইয়াছে মাফ হুকুম হয়।

হরকরা বেহারার কান মুল মনে করুক এমত আর কখন যেন করে না।

সাহেব মালিক যাহা করেন করিতে পারেন।

বেহারা তোমার আজিকার তকসির মাফ করিলাম যদিত আর কখন এমত কর তবে সেই দণ্ডে ছাড়াইয়া দিব।

যে হুকুম সাহেব গোলামের আর এমত তকসির হবেক না।

তৎকথা।

খানসামা আজিকার মাখন বড় মন্দ।

সাহেব গোয়ালা বেটা তবে বুঝি বাসি মাখন আনিয়া থাকিবেক।

এই বটে। গোয়ালা নষ্টতা করিতে আরম্ভ করিল তাহাকে দূর করিয়া আর এক জন আন।

বহুত আচ্ছা সাহেব কালি আর এক জন নূতন গোয়ালা আনা যাবেক।

রুটিওয়ালা বেস রুটি দেয় তাহাকে দুই টাকা এনাম দেহ।

রুটিওয়ালা তুই কল্য প্রাতে আসিস তোর মাসকাবারের টাকা ও এনাম দুই তঙ্কা পাবি।

তৎকথা।

মসালচি হাত ধুইবার জল আন।

বাবুরচিকে কহ অদ্য খানা শীঘ্র প্রস্তুত করে।

সাহেব আজি খানা জল্‌দি তৈয়ার হওনের আটক হবেক না।

বেহারা চৌকি মেজ মার্জ্জন কর।

সর্ব্বত্রে বাতি দেহ।

মেজের উপরে দুই বাতি।

বিছানা তৈয়ার করহ।

বেহারা কেবল পাখা করুক।

আমি এখন শুই যাইয়া।

মসারিটা চিরিয়াছে।

কল্য সরকারকে হুকুম দেহ আর একটার কারণ।

যে আজ্ঞা সাহেব শয়ন করুন যাইয়া।

তৎকথা।

খানসামা আমি এ দেশের কথা কিছুই বুঝিতে পারি না ইহার কি হবেক।

সাহেব সত্য না পড়িলে এ দেশীয় ভাষা কিপ্রকারে বুঝিবেন।

কি মতে পড়িব এবং পড়াবে বা কেটা।

সাহেব এক জন মাকুল লোক মুনসি চাকর রাখিতে হবেক।

মুনসি চাকর কোথায় পাওয়া যাবেক।

সাহেব মুনসি এইখানে মিলে আপনি হুকুম করিলে আমি এক জন যোগ্য লোক আনিয়া দিতে পারি।

আচ্ছা এক জন বিজ্ঞ লোক আমার মুনসিগিরির কারণ আনহ। এমন লোক আনিবা যে দুই তিন ভাষা জানে।

যে আজ্ঞা সাহেব উপযুক্ত মুনসি আনিব।

## সাহেব ও মুনসি

মুনসি আসিয়া সাহেবের হজুর নজর দিয়া দেখা করিলে সাহেব জিজ্ঞাসা করিলেন তাহাকে।

তুমি কে হও ও এ টাকা কেন।

সাহেব আমি মুনসি আমি এ দেশীয় ভাষা শিক্ষা করাই এ টাকা নজর এ দেশের দস্তুর এই।

তুমি মুনসি তুমি কি লোক।

সাহেব আমি এ দেশীয় কায়স্থ।

তুমি কোন২ ভাষা জানহ।

সাহেব আমি তিন চারি প্রকার ভিন্ন২ ভাষা জানি।

তবে ত তুমি অনেক জানহ কিন্তু কি২ জানহ বিশেষিয়া কহ।

সাহেব আমি পারসি ও আরবি ও হেন্দোস্থানি ও বাঙ্গালা এবং ইংরেজিও কতক২ এই সকল পৃথক২ ভাষা জানি।

তুমি আমার চাকর থাকিয়া শিক্ষা করাইবা আমাকে।

সাহেব অনুগ্রহ করিলে আমি এ সমস্ত শিক্ষা করাইতে পারি।

তুমি কি কেবল এই২ জোবান জানহ কিম্বা এ দেশীয় রাজকার্য্য ইত্যাদিও জানহ।

না সাহেব এমত নহে আমি কেবল মুনসি নহি। আমি দেশ বিদেশের রাজকার্য্য ও সয়দাগরিদিগর সমস্ত জানি।

তৎকথা।

বটে তবে তুমি আমাকে প্রথম বাঙ্গালি কথা ও কায কামের লেখা পড়া শিক্ষা করাও।

তুমি আজি অবধি আমার মুনসিগিরিতে প্রবর্ত্ত হইলা তোমার মাহিনা কি হবে।

সাহেব আমারদের মাহিনার বরাওর্দ্দ একটা ঠেকানা নাই ত্রিশ টাকা চলন তবে মনিবে মেহেরবানি করিয়া জেয়াদাও দিতেছেন।

ভাল তোমার মাহিনা যাহা আমি প্রকৃত বুঝিব তাহা দিব তোমাকে।

মুনসি আমি প্রথমত পারসি শিক্ষিব কি কি শিক্ষিব কি শিক্ষিলে এ দেশের কায করিতে পারিব।

সাহেব এ বাঙ্গালা দেশ এখানে বাঙ্গালা লেখা পড়া ও ভাষা চলন আর২

ভাষা পশ্চাৎ শিক্ষণের আটক হবেক না প্রথমে বাঙ্গালা ভাষা ও এই২ লেখা পড়া আবশ্যক।

তৎকথা।

শুন কত দিন শিক্ষিলে আমি কায করণের উপযুক্ত হইতে পারিব।

সাহেব আপনারা উৎপন্নমতি ও বুদ্ধিমন্ত অতএব দুই বৎসর অভ্যাস করিলে কার্য্যক্ষম হইতে পারিবেন।

মুনসি লেখা পড়া শিক্ষণের কোন সময় উপযুক্ত।

সাহেব প্রাতঃকালে হাজরির পরে দুই প্রহর পর্য্যন্ত ও সেই মত রাত্রেও চাহা পীয়নের পর দশ ঘড়ি তক।

আচ্ছা তুমি সময়ানুযায়ি যাতায়াত করিয়া শিক্ষাও আমাকে আমি কল্য হাজরির পরে পড়িতে প্রবর্ত্ত হইব।

যে আজ্ঞা সাহেব।

তৎকথা।

মুনসি তুমি কখন আসিয়াছ।

সাহেব দুই দণ্ড হইল আমি এখানে আসিয়াছি।

আমি দেখি নাই তোমাকে এত বেলা কোনদিগে ছিলা।

সাহেবের হাজরি খাওনের পূর্ব্বে আসিয়া দপ্তরখানায় বসিয়া ছিলাম।

দপ্তরখানায় কি কার্য্যে ছিলা।

না এমত কোন কর্ম্ম ছিল না কেবল বসিয়া গর্প সর্প মাত্র।

পরামর্শ।

কি করিতে হবে।

আমরা কি করিব।

তোমার কি পরামর্শ।

আমরা ইহা করিব।

বড় ভাল করিয়াছ।

আমি কহি শুন।

কিছু কাল থাক।

সে কায করিলে ভাল নহে।

ভাল। আর এক কায কর।

তাহা হইলে হয়।

আমার কথা মান না কেন।

তুমি ভাল যুক্তি দিলা বটে কিন্তু আমার সে মত করিতে অকর্ত্তব্য।

কি উপায় হইতে পারিবে।

এইত বড় বিসম দুর্গতি।

এমন দুঃখ কোন কালে হইল না।

কিছু ভাবনা নহে সকল সিদ্ধি হবে।

ঈশ্বর যাহা করেন।

আমরা ঘাইট করিলে ঈশ্বরের নাম করিতে অকর্ত্তব্য।

সত্য।

## ভোজনের কথা।

বড় ভুক লাগে।

বড় ক্ষিধা হইয়াছে।

আমি ভুকে মরিতেছি।

খাইবার কিছু প্রস্তুত আছে কি না।

কি খাইতে চাহ।

আমি ভাত কি মৎস্য কি শাক খাইতে পারি।

খাদ্য মেজের উপর আছে।

ভোজনে বস। হে ভাই তুমি বস এখানে।

কি খাইবা তোমাকে কি দিব।

পীবার জল দেহরে।

এ কি মেজের উপর নুন নহে।

মদিরা খাইবা আমার সঙ্গে।

পেয়ালা ভরা দেহ।

—সাহেব আজি এখানে নহে কি জন্য।

মাংস খাইবা। দেখ। গরু ও ভেড়া ও ছাগল ও শূকরের মাংস। এ হংস ভাল লাগে কি না। এই উত্তম ব্যঞ্জন। সূপকারকে ডাকিয়া জিজ্ঞাসা কর ইহা কেমন করিয়া পাক করিল।

কোথা পাইয়াছ এ দিব্য ফল।

আম্র ও আনারস ও পেয়ারা ও মেওয়া ও দ্রাক্ষা।

আমি ও কাটিব এ খর্ম্মুজ। কিছু লও।

বাঙ্গালায় এমত উত্তম ফল কখন দেখিলাম না।

আমার তৃপ্তি হইয়াছে।

আমার পরিতোষ হইয়াছে।

## যাত্রা।

কোথা হইতে আইলা।

কোথায় যাইতেছ।

আমি আইলাম রাজমহল হইতে।

এক মাস ব্যাজে কলিকাতায় উত্তরিব।

রাজমহল ছাড়িয়াছ কত দিন।

কল্য ছাড়িলাম রাজমহল কিন্তু সম্মুখ বাতাসের কারণ নৌকা চলে না।

এ পদ্মা নদীতে বড় ঢেউ তাহাতে আগাইতে পারি না।

এত বায়ু না হইলে মোহনগঞ্জে পৌঁছিতাম।

পাল্কীতে গেলে বড় ভাল হইত।

এ দেশ বড় মন্দ যদি গাড়ির পথ হইত তবে বড় সুখে যাইতাম।

এত দূর গাড়িতে কখন যাইতে পার না এত নদী নালা পার হইবার আছে ও রাত্রে থাকিবার জায়গা নহে।

নদীর মোহনায় কত জল।

অনেক জল আছে। এখন উজনের জল বহুত আসিতেছে।

তোমার কত দাঁড়ি।

আমি অধিক দাঁড়ি লইলাম দিবা রাত্রি যাওনের কারণ।

আমার ঘরে আসিয়া তিষ্ঠ দুই তিন দিন।

তোমার সহিত যাইতে চাহি কিন্তু এখন যাইতে উচিত নহে।

বড় গৌণ হইবে না আইস।

প্রস্থান কর আমি আসিতেছি।

ভাল। আমরা সঙ্গে২ যাই।

## পরিচয়।

তুমি কত দিন আইলা বিলাত হইতে।

আমি বাঙ্গালায় পৌঁছিলাম আর বৎসর শ্রাবণ মাসে।

তুমি ইঙ্গলণ্ড কি স্কটলণ্ড হইতে আইলা।

আমার জন্মদেশ ঐর্লণ্ড কিন্তু ইঙ্গলণ্ড ছাড়িয়া আইলাম এখানে।

কোন পাঠশালায় বিদ্যা অভ্যাস করিয়াছ।

প্রথমে ছিলাম দাব্লিনের এক পাঠশালায় তারপর ইটনে গেলাম।

কি২ ভাষা শিক্ষিলা।

আমি লাটিন অভ্যাস করিলাম তিন বৎসর ও গ্রীক দুই বৎসর।

তোমরা কয় মাসে আসিয়াছিলা এ দেশে।

আমরা ছিলাম আট মাস সকল সুধ্বা তাহার পাঁচ মাস সমুদ্রের উপর ও তিন মাস থাকিলাম কেপে।

তোমরা আগমনে কিছু ব্যামোহ পাইলা কি না।

এক কালে বড় ঝড় হইল। জাহাজ প্রায় মারা গিয়াছিল।

কোন ভূমি প্রথম দেখিতে পাইলা।

আমরা রাত্রে প্রবেশ করিলাম নদীতে বিহানে উঠিয়া নঙ্গর ফেলিলাম কাল্পির সম্মুখে।

নদীতে হইলে কি ভাবিলা।

এত দিন জলের উপর থাকিয়া ভূমি দেখিতে মনের বড় আনন্দ।

লোককে দেখিলে মনে কি হইল।

তাহা কেমন করিয়া বলিব তাহা আমার মনে নাহি। কলিকাতায় পৌঁছিতে আমার বড় ইচ্ছা ছিল সে কারণ এক পানসি ভাড়া লইয়া শীঘ্র করিয়া আইলাম এখানে।

## ভূমির কথা।

ওহে ফলানা আইস তুমি কি ব্যবসা কর।

মুই কৃষি কাষ করি আর কি।

তোমার কত ভূমি ও কত মালগুজারি লাগে।

মহাশয় আমার মালগুজারি পঞ্চাশ টাকা বৎসর ও আন্দাজ করি ভূমি বিঘা চল্লিশেক হইতে পারে।

আপনার ভূমির কথা ঠিক কহিতে পারিস না।

তা কেমন করিয়া কহিমু গ্রামের মণ্ডল বলিতে পারেন।

ভাল। সকল উঠিলে কি২ ফসল পাও।

বৈশাখ মাসে যদি বৃষ্টি হয় তবে ভাদুই ধান্য ও নীল ও পাট বুনি।

তারপর আষাঢ় ও শ্রাবণে হেমন্ত ধান্য রূপি ও তারপর কার্ত্তিক মাসে গোম যব কলাই ফেলি।

এখানে আক্ষের ক্ষেত্র নহে।

এখানে কেহ চিনির কারখানা করে না কিন্তু কেহ২ দুই এক বিঘা করিয়া থাকে গুড়ের কারণ। কুসিয়ারের ক্ষেতের বড় খরচ।

তোমার কত হল বলদ।

আমার এক বড় সুন্দর বলদ মরিয়াছে নতুবা মোর ছয় হল।

ছয় হলেতে তোমার সকল ভূইর চাস উঠে।

এক২ হলেতে দুই বলদ ও যদি বাতাল থাকে তবে তাহাতে ছয় বিঘার সুন্দর চাস হয় ও মেহনত করিলে কিছু বেসি।

বুঝি নীল ক্ষেতের বড় প্রাপ্তি।

নীল ক্ষেত করিতে বড় কঠিন। এত চসন নিড়ান বহন খরচের সীমা কি ও বহনে যদি কিছু দাগ লাগে তবে লয় না।

প্রাপ্তি না হইলে ক্ষেত কর কেন।

আর বৎসর দশ টাকা দাদন লইনু এখন কি করিমু দাদন শোধ হইলে আর করিমু না।

## মহাজন আসামি।

ওগো সুন্দর মণ্ডল কোথায় গেল।

সে ঘড়িখানেক হইল কাছারিতে গিয়াছে।

তোমার নাম কি। তুমি রামরুদ্র কি না বল।

হাঁ মহাশয় আমি রামরুদ্র তোমার কুড়ি টাকা লইয়াছি ধানের উপর।

ধানের কি হবে আর জল না হইলে রুপিতে পারিবা না। সে টাকা ফের দেও।

মহাশয় কি করিব নিম্পি ভূঁই রুপিয়াছি আর কিঞ্চিৎ বৃষ্টি হইলে বেবাক রুপিয়া দিব।

শুন তুই বড় আলস আর লোকের সব ক্ষেত হইল তোর ক্ষেত হয় না কেন।

মহাশয় আপনি জানেন মোর বেটির বিবাহ হইল তাহাতে দশ দিন গেল তার পর এক সাহেব আইল ও বেগার ধরিয়া লইল তিন দিন সে বড় মারিল তারপর কিছু দিল না মুই লাচার কি করিমু।

শুন তুই আমার টাকা ফের দেও সুদ সুদ্ধা তাহা না দিলে পেয়াদা দিব তোকে।

শুন মহাশয় যোড় হাতে নিবেদন করি কিস্তিবন্দি করিয়া মাসে২ এক টাকা শোধ করিমু। তাহার করার লিখিয়া দি।

তোর বলদ গাই গোটা তিন চারেক বেচিয়া টাকা শোধ কর আর কি।

মহাশয় তুই মা বাপ তোমার চরণ ছাড়িমু না মহাশয় আপনি বিচার করুন হাল গরু বিক্রি করিলে চাস চলিবে কেমন করিয়া।

তোর কথা শুনিব না আজি অর্দ্ধ টাকা দেও।

আমি পারিব না। মোর পিতার পরলোক হইল পর্সু হবে তাহার শ্রাদ্ধ ও ঠাকুরকে পনেরো টাকা না দিলে সে কায করিবে না ও আর দশ জনকে খাওয়াতে হয় গরু গোটা সাতেক বেচিতে হবে। মোর দুঃখের সীমা কি।

গরু বিকেলে আমার টাকা শোধ হবে কেমনে তোর ঘরে আর সংস্থা নহে।

মহাশয় কপাল মন্দ কি করিতে পারি।

## বাগান করিবার হুকুম।

আমি এক বাগান করিতে চাহি।

সাহেব কত বড় বাগান করিবেন ও কি২ গাছ রুপিবেন।

সে বাগান হবে বিঘা দশেক ভূমি আধা শাক সবুজি ও আধা ফুল ফলারি।

তাহা অতি বড় বাগান মালি জন দশ বারো না হইলে তাহার কায চলিবে না।

ভাল আমি লোক দিব কিন্তু আর কি২ চাহ।

কোদালি কুড়ালি দা খুন্তি পাসান কাস্ত্যা দড়ি ডালি এ সকল চাহি।

এথায় দেখ এই মাথা২ কেয়ারি কর ও বুন চুকা হালিম গজরা কোপি সলগ্রাম সলুপা পালঙ্গ পিড়িঙ্গ মূলা ও আর২ যত প্রকার মিলিবে।

আচ্ছা তা করিমু উহার বীচি ঢের পাইব কিন্তু লাউ সসা ছীম টীম কিছু ফেলাইবে না।

ফেলাব। কিন্তু উহার বড় লতা চড়ে এত জায়গা কোথা পাইব।

কিছু ভাবনা নাই জায়গা ঢের আছে এখানে চাঙ্গি করি।

এত জঙ্গল বাগানের ভিতরে কেন কি জন্য এ কেয়ারি নিড়ান কর না।

সাহেব বড় কায আছে ও সব ফলের গাছ রুপিতে২ অবসর কিছু পাই না সে কারণ সকলে বন হইয়া গেল।

কি২ গাছ রুপিয়াছ ।

আম্র কাঁঠাল কামরাঙ্গা সফ্‌তালু তুত নেমু বাতাবি করণ্ডা ফলসা বাদাম আতা নেয়া ও পেয়ারা ও কত গণ্ডা ফুলের গাছ ।

তুই সকল সাবধান কর এ সকল নিড়া এমন বন দেখিতে পারি না ।

## ভদ্র লোক২ প্রাচীন২ ।

হের যে কও কোথাহইতে ।

অদ্য কলিকাতাহইতে ।

বাটীহইতে কবে ।

বাটীহইতে অদ্য দিবস পনেরো হইল ।

এত দিন কোথায় ।

এত দিন পথে২ প্রায় আট দশ দিন হুগলি ছিলাম ।

বটে । এই নিমিত্ত এত গৌণ হইল ।

তাহা নহিলে এত দেরি হবে কেন ।

ভাল । তাহা পারা যাবে বাটীর মঙ্গল কহ ।

বাটীর মঙ্গল সকলেই প্রাণে২ কল্যাণ কুশলে আছেন ।

ভাল সেই সকলের উপরি ।

বটে না । সে সমস্ত মঙ্গল তাহাতে ভাবনা নাই ।

## তৎকথা ।

দেশের আর২ সকলে ভাল আছেন ।

দেশের সকলেই ভাল আছেন কেবল বড় ভট্টাচার্য্য কাহিল ।

তাহার কাহিলী অনেক দিন অবধি আছে ।

অনেক দিন অবধি কেমন চিরকাল হইল বল ।

বটে তাহার চির রোগের লক্ষণ হইয়াছে ।

এখন চিকিৎসা কেহ করে না ।

তিন চারিজন কবিরাজ চিকিৎসা করিতেছে ।

তাহারা কেমন কবিরাজ এই সামান্য রোগ ভাল করিতে পারিল না ।

কবিরাজে কি করিবে তাহারদের সাধ্য অানুষায়ি শাস্ত্র মত ঔষধ দিতেছে ।

তবে ভাল হয় না কেন সে অদৃষ্টাধীন নিয়তঃ কেন বাধ্যাতে ।

সত্য বুঝি এই পীড়া তাহার সাংঘাতিক হইল। চারা কি। দেবতার ইচ্ছা। মানুষের হাত কিছু নাই মানুষ কি করিতে পারে। তাহার শক্তি কি। মানুষ একটা ঢেলার মত দেবতা যে দিগে যখন ফেলেন তখন সেই দিগে থাকে বটে। মানুষের কুদরৎ কিছুই নহে সমস্তই দৈব।

তৎকথা।

ভট্টাচার্য্য আমারদের দেশে একটা প্রধান লোক বিদ্যাংশে এবং বিবেচনাতে অতি ভাল লোক তিনি গেলেই আমারদের দেশের ওপাঠ গেল।

বটে তাহার পরে কেহ আর সেমত নাই।

সেমত কি আমারদের দেশ বিবেচনা রহিত হইল যে বল ছিল সে তিনিই ছিলেন আর সমস্তই হস্তি মূর্খ কেবল চাসা হাট্টি।

দেবতা করেন এখন যে তাহার উপর নিতান্ত সাংঘাতিক না হয়।

তাহা বুঝা যায় না দেবতা ভাল করেন এমত ধারা কিছু দেখায় না। ইহাতে ভর্সা হয় না।

সে সত্য কিন্তু দেবতা করিলে করিতে পারেন।

তাতো বটে। এ কোন আশ্চর্য্য। দেবতা করিলে এক ইঙ্গিতে ধূলাকে পর্ব্বত করিতে পারেন ও পর্ব্বতকে ধূলা।

তৎকথা।

তাহা যাউক। তুমি আইসন কালে কেমন দেখিয়া আসিয়াছ মেনে আর কতকদিন লটখটানি আছে কি না।

বুঝি না। আর বিস্তর দিনের বিষয় না। কবিরাজেরা বলেন ভাবনা নাই কিন্তু আমার বুঝি সে সকল সান্ত্বনা বচন।

আর২ লোকে কি বলে।

অন্য২ লোকে কি বলিবে রক্ষা পাওনের কোন হেতু নহে।

বটে তবে এই পর্য্যন্তই তাহার সীমা।

তাহার ভ্রাতৃষ্পুত্রেরা কেমন আছেন।

তাহারা মহারাজ চক্রবর্ত্তী তাহারদের সহিত কার কথা তাহার প্রতিযোগিতার লোক আমার দেশে নাই।

এবারে কোম্পানীর কায পাইয়া মহা ধনাঢ্য হইয়াছে তাহারদের সমান ধনীলোক আমার দেশে চাকরি করিয়া কেহ হইতে পারেন নাই।

কেবল ধনীও নহে বিষয়ও অনেক করিয়াছে আজি নাগাদ কম বেশ লাকো টাকার জমিদারি করিয়াছে ।

সমস্তই ভাগ্যের বশীভূত দেখদিনি তাহারা কি ছিলেন এখনবা কি হইয়াছেন । এ আঙ্গুল ফুলিয়া কলা গাছ হইয়াছে ।

তৎকথা ।

তাহাদের পূর্ব্ব বিবরণ আমরা সমস্তই জানি মাতা পিতার দুঃখের পরিসীমা ছিল না ।

যতক্ষণে বড় ভট্টাচার্য্য কিছু দিতেন তবেই সে দিন নির্ব্বাহ হইত নতুবা হরিমটুক ।

এখন ঈশ্বর তাহারদিগকে অতিশয় উন্নত করিয়াছেন ঈশ্বরাধীন কর্ম্ম বড়কে ছোট করিতে পারেন ছোটকে বড় করিতে পারেন ।

আমি চিরকাল দেশ ছাড়া তাহারদের আহার ব্যবহার কি প্রকার ।

তাহারদিগের আহার পরিচ্ছদ ভাল বটে ।

নিতান্ত আত্মীয় অন্তরঙ্গ লোকের উপকার করা আছে কিন্তু দানাদি সর্ব্বতোভাবে নহে ।

ক্রিয়া কর্ম্ম এইক্ষণে যেরূপ করিতেছে তাহা নিন্দিত নহে ।

কহ জমিদারি যে করিয়াছেন তাহা শাসিত কি প্রকার ।

জমিদারি কখন ছিল না এইক্ষণে হইয়াছে কিন্তু শাসন সুন্দররূপ করিতে পারে নাহি এ বিষয় বিজ্ঞ নহে ইহাতে প্রজা লোকেরা সুখ্যাতি করে না ।

কহ যেরূপ বড় মানুষ হইয়াছেন তাহার মত চলন কি না লওয়াজিমা কি মত ।

লওয়াজিমা যে মত করিয়াছেন তাহার মত ওঠক বৈঠক নহে ।

তৎকথা ।

নিত্য ক্রিয়া কিরূপ করেন ।

এক প্রহর দশ দণ্ডের মধ্যে স্নান করিয়া পূজা বিশিষ্ট রূপে করিয়া জলপান ভোজন করেন কুটুম্ব সাখ্যাত যে থাকেন একত্তর ভোজন হয় না ।

অতিথি সেবা হইয়া থাকে কি না । তাহাতে আমদ কেমন ।

অতিথি সেবা করিয়া থাকেন বিশিষ্টরূপে হয় না । আমদ সুন্দর নাহি ।

ঈশ্বর সেবা কি ধারা করিয়াছেন ।

ঈশ্বর সেবা করেন বটে কিন্তু বিশিষ্ট মতে নহে। শিবলিঙ্গ ও বিগ্রহ শালগ্রাম সকলি সংস্থান করিয়াছেন।

তৎকথা।

বসতবাটী কেমত করিয়াছেন।

বাটী চতুর্দ্দিগে চকমিলান করিয়া তিন চারি মহাল করিয়াছেন।

শুনিলাম গঙ্গা স্নানে গ্রামস্থ প্রায় সকলি আসিয়াছিলেন তাহাতে কিরূপ সকলকে তত্ত্ববৃত্তান্ত করিয়াছেন।

ঈশ্বরী গঙ্গা স্নানে গ্রামের প্রায় সকলি আসিয়াছিলেন তাহাতে তত্ত্বাবধারণ বিস্তারিত করিয়াছেন এবং দানাদির বাহুল্য বটে।

সারদীয়া পূজার রচনা করিয়া থাকেন।

ঈশ্বর পূজা ও দেশের অন্য২ লোক যে প্রকার করে তাহা অপেক্ষা বড়।

কম বেশ চারি পাঁচ হাজার টাকা ব্যয় ব্রাহ্মণ ভোজনাদি তিন দিন মিষ্টান্ন খাওয়াইয়া থাকেন অন্য২ লোককে বটে।

তৎকথা।

তাহার পুত্র কয় কন্যা কয়।

পুত্র দুই কন্যা তিন।

পুত্র জ্যেষ্ঠ কি কন্যা জ্যেষ্ঠা।

প্রথম এক পুত্র পরে এক কন্যা তাহার পর পুত্র তৎপরে দুই কন্যা।

দুই পুত্রের উপনয়ন হইয়াছে কি না।

জ্যেষ্ঠ পুত্রের উপনয়ন হইয়াছে এইক্ষণে ব্যাকরণ পঠিতেছেন ছাল্যাটি সুবুদ্ধি বটে সৌন্দর্য্য সুশ্রী। কনিষ্ঠটি নাম লিখিতেছে।

কন্যার বিবাহ দিয়াছেন কি না।

বড় কন্যার বিবাহ অষ্টম বর্ষে নৈকষ্য কুলীন আনিয়া বিবাহ দিয়াছেন। পাত্রটি সুশ্রী সুভব্য বটে।

বিবাহের সময় ব্যয় কেমত করিয়াছিলেন ঘটক কুলীনের আগমন কেমত হইয়াছিল তাহারদের বিদায় কিরূপ করিয়াছেন।

কুলীন প্রায় দুই তিন শত ঘটকও পাঁচ ছয় শত আসিয়াছিল তাহারদের বিদায় যেমত করিয়াছিলেন তাহাতে সুখ্যাতি হইয়াছে।

আপনার এখানে কিছুকাল স্থিতি আছে।

না আমি বিদায় হইলাম অদ্যই এখানহইতে প্রস্থান করিব।

## শুপারসি।

আমি মহাশয়ের নিকট আসিয়াছি আমার এক বিষয় নালিষ আছে মহাশয় করিলেই হয়।

বল কি নালিষ তোমার।

আমার এই নালিষ মহাশয়ের জামাতার তালুকে আমার এক বাটী আর দুই কুড়া জমি আছে সে জমিনের মালগুজারি আদ্যোপান্ত তিন টাকা দিয়া আসিতেছি এখন অন্যায় করিয়া পাঁচ টাকা মালগুজারি চাহেন কাগজ পত্র মানেন না কহেন তোমার পাঁচ টাকা মালগুজারি দিতে হবে কপর্দ্দক রেয়াত হইবে না। মহাশয় তাহাকে এক লিখন আমার তরে লিখেন যেন অন্যায় না করেন।

আচ্ছা। তোমার তরে আমি লিখন লিখি তাহা যদি না মানেন তবে আমার যথেষ্ট অমর্য্যাদা।

মহাশয় লিখিলে অবশ্য মানিবেন ইহা আমার খুব খাতিরজমা আছে আমাকে অনেকে কহিয়া দিয়াছে ফলানা মহাশয়ের নিকট যাও তবে এ বিষয় অবশ্য কিনারা হইবে। আমি মহাশয়ের শরণাগত আমার ইহার উদ্ধার মহাশয় করিয়া দেন তবে উদ্ধার হয় নতুবা আর কারু সাধ্য নহে। ইহাতে মহাশয়ের পূণ্য প্রতিষ্ঠা আছে।

ভাল তোমার উপকার যাতে হয় তাহা আমার কর্ত্তব্য আমি লিখন লিখি না মানে লাচার।

## মজুরের কথা বার্ত্তা।

ফলনা কায়েতের বাড়ী মুই কায করিতে গিয়াছিনু তার বাড়ী অনেক কায আছে। তুই যাবি।

না ভাই। মুই সে বাড়ীতে কায করিতে যাব না তারা বড় ঠেঁটা। মুই আর বছর তার বাড়ী কায করিয়াছিলাম মোর দু দিনের কাঁড় হারামজাদগি করিয়া দিলে না মুই সে বেটাঙ্গ বাড়ী আর যাব না।

কেন ভাই। মুইত দেখিলাম সে মানুষ বড় খারা মোকে আগু এক টাকা দিয়াছে আর কহিয়াছে তুই আর লোক নিয়া আসিস মুই আগাম টাকা দিব তাকে।

আচ্ছা ভাই। যদি তুই মোকে সে বাড়ী নিয়া যাবি তবে মুই তোর ঠাঁই মোর খাটুনি নিব।

ভাল ভাই। তুই চল তোর যত খাটুনি হবে তা মুই তোকে দিব।

আচ্ছা ভাই। ইহা কর যদি তবে মুই যাব।

আর দু এক জন তুই ভাই আস্তে পারিস তা সঙ্গে করি আসিবি।

ভাল ভাই। আর দুই জন বাজারে আছে মুই তারদের কাছে যাই যদি নাগাল পাই তবে তাদেরে সঙ্গে করিয়া আনিগা।

তবে শীঘ্র করিয়া তাদের আনগা মুই তোর নেগ্য ঘরে বস্যা থাকিলাম ভাই। তুই আন তবে মুই যাই।

আচ্ছা। মুই সকাল আসিব।

ভাল ভাই খবরদার যেন দের হয় না।

## খাতক মহাজনি।

সাজি আমি বড় দায়তে পড়িয়াছি। তুমি যদি দশ টাকা কর্জ্জ দিয়া রক্ষা কর তবে সে রক্ষা পাই। তা নলে গরু বাছুর মাগ ছেলে সকল রাজায় বেচে নেয়।

তোমার কয় হাল আছে আর জোত কয় বিঘা তোমার মালগুজারি কত লাগে। তাহা না বুঝিয়া টাকা কি মতে দিব।

মহাশয় আমার পঁচিশ বিঘা জমি তাহার খাজনা মোক্তা পনেরো টাকা লাগে। তাহার মধ্যে পাঁচ টাকা দিয়াছি এখন বাকি দশ টাকা আছে। অতএব আপনি আমাকে ধানের উপর টাকা দিউন আমি মাঘ মাসে সুদ আধ আনা হিসাব ও যে ভাও ধান বিকায় তাহাহইতে দুই কাঠা ফি টাকায় ধরতা দিব। আপনার টাকার ধান আগে খামারে মাপিয়া দিয়া যাহা পাই তাহা লইয়া যাব।

ভাল টাকা দিচ্ছি কিন্তু নিলু পালকে জামিন দেহ।

যে আজ্ঞা মহাশয় তাহার ঠেক কি তিনিও আমার গাঁর মণ্ডল তাহাকে ডাকিয়া খত লিখি দি।

## সাধু খাতকি।

হাহে রহমৎ খাঁ সাঁজি আড়ার গোবিন্দ ঘোষ অগ্রহায়ণ মাসে টাকার করার করিয়া গিয়াছে এখন পৌষ মাস তথাপি টাকা দিল না। যাও দিকি সে বেটাকে ধরে আন।

মহাশয় এই গোবিন্দ ঘোষ আসিয়াছে।

হারে তুই যে বলিয়াছিলি অগ্রহায়ণ মাসে টাকা দিব সে সকলি অলীক তুই বড় ঠেঁটা লোক। আন দেকি টাকা দে।

মহাশয় যাহা বলিতেছেন তাহা সকলি সত্য বটে কিন্তু কাযে২ ঠেঁটা হইলাম। আমার কথা কবার পথ নাহি কি বলিব। যাহাতে এত দিন আছেন আর কুড়ি দিন কাল সবুর করুন আমি ধান কাটিয়া পাঁচই মাঘে টাকা দাখিল করিয়া দিব। এই কয় দিন মাফ করিতে হবে এখন মারুনি ভাল কি কাটুনি ভাল।

তা হবে না। যে রূপে পারিস টাকা দিয়া তবে যা বেটা বারে২ এক ভ্রুকুটি করে এক বার বলিল ভাদুই ধান বেচে দিব আবার এখন এক পেকনা করিয়াছে। বুঝি টাকা দিবার গা নাই। যাওহে একজন মাতবর লোক মালজামিন লইয়া ছাড়ে দেহ।

## ঘটকালি।

ঘটক মহাশয় আমার বড় পুত্রাডির বিবাহ দিব আপনি একটি সুমানুষের কন্যা স্থির করিয়া আনুন বিস্তর দিবস গৌণ না হয় বৈশাখে কিম্বা আষাঢ়ে হইতে চাহে। আমি বিবাহ দিয়া কার্য্য স্থলে যাব এখন না হইলে যে খরচ পত্র আনিয়াছি তাহা ফুরিয়া যাবে।

ঘটক কহিলেন। ভাল মহাশয় তাহার ঠেক কি। আপনকার পুত্রের সম্বন্ধ নিমিত্ত আমাকেও অনেকেই কহিয়াছে। আমি আপনকার অপেক্ষায় আছি। দুই তিন জায়গা কন্যা উপস্থিত আছে যেখানে বলেন সেই খানে স্থির করিয়া আসি। কুলীন গ্রামে হরহরি বসুর একটি কন্যা আছে সিটি উপযুক্তা। যেমন নাক মুখ চক্ষু তেমনি বর্ণ যেন দুদে আল্‌তায় গোলা আর কর্ম্মাও তেমনি। যদি বলেন তবে তাহার কাছে যাই।

তিনি বলিলেন। ভাল। তাহারি কন্যার সহিত কর্ত্তব্য বটে তুমি যাও। দিবস ধার্য্য করিয়া আইস। আর কত পণ লাগিবে তাহা জানিয়া আইলে পত্রাদি করে সামগ্রীর আয়োজন করা যায়।

ঘটক যাইয়া হরহরি বসুকে বলিতেছেন। বসুজা মহাশয়হে তোমার কন্যার সম্বন্ধ অমুক গ্রামে গৌরহরি ঘোষের পুত্রের সহিত কর্ত্তব্য তাহারা জাতাংশেও যেমন আর অন্নযোগ স্বচ্ছন্দ আছে সে ব্যক্তি নিজে বরেহাঁ চাকুরা। পুত্রাডি অতি সুজন লিখিতে পড়িতে মুর্ত্তিমন্ত দৃশ্য ভবা সভ্য অল্প বয়েস এমন পাত্র আর পাবা না ইহা বুঝিয়া জবাব দেহ। কিন্তু তাহারা দেরি সবে না এই মাসের মধ্যে কর্ম্ম করিতে হবে।

আমার এ কার্য্য অবশ্য করা বটে কিন্তু এ মাসের মধ্যে কার্য্য নির্ব্বাহ হয় না যদি অগ্রহায়ণাদিতে করেন তবে আমি পারি নতুবা হয় না।

শুনহে বসুজা এমন বর আর মিলিবে না। তুমি যদি কর এমন হয় তবে আমি কিছু পণ দিয়া দিতে পারি তাহা বল আমি তাহারদিগকে আনিয়া পত্র করে যাই।

ভাল। যাও আন যাইয়া এই মাসের দশাঞি এক দিন আছে তোমরা পরসু তাকাতাকি আইস।

বরকর্ত্তারা আসিয়া বলিলেন পত্রাদি লেখা পড়া হইলে কন্যাকর্ত্তা বাকদান করিলেন।

তোমরা সকলে শুনহ এহার পুত্রের সহিত আমার কন্যার সম্বন্ধ নির্ণয় হইল যদি প্রজাপতির নির্ব্বন্ধ থাকে দশাঞি রোজ ডেড় প্রহর রাত্রের পর বিবাহ হবেক।

বরকর্ত্তাও বলিলেন। তোমরা শুন এহার কন্যার সহিত আমার পুত্রের সম্বন্ধ হইল যদি বিধাতার নির্ব্বন্ধ থাকে তবে হবে উনিও সামগ্রী আয়োজন করুনগা আমিও করিগা।

## হাটের বিষয়।

আসোহে হাটে যাবা তো চল।

ওহে ভাই আর চলে না উপার্জ্জন কিছুই নাহি প্রতি হাটে কড়ি চাহি কোথাহইতে হবে। এই সম্প্রতি আজি তৈল নাই লবণ নাই চাউল নাই কি করিব ভাবিচি। পুঁজি আছে কেবল এক টাকা। চল তো যাই না হয় না হয় দোকানে দেনিটেনি করে আনিব।

তোমার কি নিতে হবে হাটে। আমার ভাই চাউল টাউল মেনে আছে কেবল শাক মাচ তরিতরকারি আর বৌর জন্যে একখান সাড়ী কিনিতে হবে। এই সে দিন একখান কিনিয়া দিয়াছি ইহার মধ্যে তা চিরে ফেলিলে। আর যা হউক তা হউক কাপড়েই মোরে আঁধার দেখালে।

আরে ভাই আমারো কিনিতে হবে চারি পাঁচ জোড় ও খান দুই তিন সাড়ী কিন্তু টাকার সঙ্গতি না হলে হবে না।

## স্ত্রীলোকের হাট করা।

আয়টে সকাল করে চল সূতা না বিকেলে তো নুন তেল বেসাতি পাতি হবে না।

ওটে বুন সে দিন কলাঘাটার হাটে গিয়াছিলাম তাহাতে দেখিয়াছি সূতার কপালে আগুন লাগিয়াছে। পোড়া কপালে তাঁতি বলে কি আট পণ করে সূতাখান। সে সকল সূতা আমি এক কাহন বেচেচি টে।

সে দিন দেখে আর হাটপানে য়ুয়াতে ইচ্ছা করে না। চল দিকি যাই না গেলে তো হবে না ঘরে বেসাতি পাতি কিছু নাই ছেলেরা ভাত খাবে কি দিয়া আর আধ সেরটাইক কাপাইস আনিতে হবে।

ওগো দিদি সূতা আছে। বাহির কর দিকি দেখি।

নারে তোরে আর সূতা দিব না আর দিন তুই যে সূতা হাঁটকিয়াছিলি তাহাতে আমার সূতা নষ্ট হইয়াছে।

ওটে পাগল বুন। দেতো দেখি গোচের হয়তো নিব।

কতো নিবি বল।

দেড় কাহন হবে দেখ দিকি কেমন খেই।

ওটে আর কি সে কাল আছে কোম্পানির দাদন নাই যে কাপড় কুড়ি টাকা ছিল তাহা পনেরো টাকা ষোল টাকা দাম হইয়াছে সূতা এখন কে ছোয় দশ পণ পাবি হয়তো দে।

মর আভাগ্যা। বলিতে একটু লাজ লাগে না দশ নুড়া তোর মুখে দি। আমি বেচিব না।

হাডে গোসা হইস কেন। আমরা কি করিব যেমন হাট ঘাট তেমন বলিলাম। যা। আর দশ গণ্ডা নিস। দে। না হয় এগার পণ হইল দিবিতো দে না দিস নিয়া যা।

## স্ত্রীলোকের কথোপকথন।

আসোগো ঠাকুরঝি নাতে যাই।

ওগো দিদি কালি তোরা কি রেন্ধেছিলি।

আমরা মাচ আর কলাইর ডাইল আর বাগুন ছেঁচকি করেছিলাম।

তোরদের কি হইয়াছিল।

আমারদের জামাই কালি আসিয়াছে রামমুনিকে নিতে। তাইতে শাকের ঘণ্ট সুক্তনি আর বড়া বাগুন ভাজা মুগের ডাইল ইলসা মাচের ভাজা ঝোল ডিমের বড়া আর পাকা কলার অম্ল হইয়াছিল।

কে রান্ধেছিল বড় বৌ না মেঝে বৌ।

বড় বৌই রান্ধিয়াছিল। তিনি কুটনা বাটনা করে দিয়াছেন।

তোদের বৌ কেমন। রান্ধিতে বাড়িতে পারে।

হাঁ বুন সেই বৈ আর কে রান্ধে মেয়েরা কেহ এখানে নাই আপনি কাঁচা বাচা নিয়া নড়িতে পারি না। সকল কাজি বড় বৌ করে ছোট বৌডা বড় ছিজল দাগুড়া অঙ্গ নাড়ে না আর সদায় তার ঝকড়া কি করিব বুন সহিতে হয় যদি কিছু বলি তবে লোকে বলিবে দেখ এ মাগী বৌদের দেখিতে পারে না। কিন্তু বুন কালা হাঁড়ি পানে চেয়ে বড় বৌটি অতি ভাল এ সংসারের কায কাম করে আর ছেলে পিলে খাওয়াইয়া আচিয়া দেয় আর আমারদের সেবা সুস্থ করে তাহার জন্যে আমার কোন ব্যামহ নাহি।

## তিয়রিয়া কথা।

হাড়ে ভেগো মাচকে যাবি কি না আতিতো কোয়া২ করছে। মুই ফুকারছি তুই ঘুমাইছিস।

বা। এক কাপকড়ে অইয়াছে। হঁ্যা ম্যাগ পড়িছে এখন কি জালে যাবাড় সময়। যা চৈদে তুই মুইতো এখন যাব না। কালি ঢেড় আতি থাকিতে গিয়াছিনু। যাড় বলে খাবার মাছ পেনু না তাতো আজি ম্যাগ পড়িছে।

হাড়ে ভাই ম্যা:গর ভয়ে মোদের কাম চলে না ত্যাবেতো মাগ ছাওয়ালকে ভাত কাপড় দিনু। তোর বড় দেখি সুকবাসের শরীর হইয়াছে।

## ইজারার পরামর্শ।

আমি তোমাকে এক পরামর্শ জিজ্ঞাসা করি তুমি আমাকে সৎ পরামর্শ যে হয় তাহা দিও।

কিসের পরামর্শ তাহার বেওরা আমাকে কহ আমি যে মত বুঝি তাহার সৎ শলা যে হয় তাহা দিব।

আমি বাসনা করি যে ফলানা পরগণা কিছু পেষগী দিয়া ইজারা করি তুমি তাহা কি বল।

আমি কহি তোমাকে যে পেষগী দিয়া ইজারা করিবা সে মহল কেমন। তাহার রাইয়ত ভাল কি মন্দ। আর মহল আবাদি কি গর আবাদি। আর মহলে কি সংস্থা আছে। তাহা বেওরা করিয়া কহ তবে আমি তাহার পরামর্শ দি।

ভাল কহিয়াছ। তবে মহলের কথা আমি বেওরা কহি তাহা শুন। এই মহল একবার আমি ইজারা করিয়াছিলাম তাহাতে আমার লোকশান লাগে নাই যৎকিঞ্চিৎ মুনফা হইয়াছিল। রাইয়ত লোক বড় ভাল মহলে খাদ্য সুখ

যথেষ্ট আর মহলের হস্তবুধ হইতে হাজার টাকা কমি দেয় তুমি ইহাতে যেমত কহ তাহার মত করিব।

আচ্ছা। যদি তোমার এ মহল জানা আছে তবে লওন কর্ত্তব্য বটে কিন্তু যে পেষগীর টাকা দিবা তাহা সদর জানিব করিয়া লইবা।

ভাল ইহার মত করিয়া লইলে আর কোন পেঁচ নাই।

হাঁ এমত করিয়া লইলে আর পেঁচ কি। লওগা। সৎ পরামর্শ বটে।

## ভিক্ষুকের কথা।

ফলানা স্থানে শিবস্থাপনা হইবে। কেমন যাবেন।

যাব কি না যাব তাই ভাবিতেছি। গিয়া পাছে অমনি ফিরিয়া আসি।

শুনিতে পাই বহুত সমারহ কর্ম্ম না হবারত বিষয় নয়।

হবে যে তাহা কি রূপে বুঝিতে পারি। এ মত আর২ কত স্থানে হয় নাই।

সে সত্য। কিন্তু এখানে বুঝি কিছু পাইতে পার। অনেক২ স্থানের ব্রাহ্মণ পণ্ডিতের নিমন্ত্রণ করিয়াছে এমন সমারোহের ব্যাপারে সামাজিক ব্রাহ্মণকে কি কিছু দিবে না।

কোন স্থানের ব্রাহ্মণ পণ্ডিতের নিমন্ত্রণ করিয়াছে তাহা বল দেকি। শুনি।

নবদ্বীপ পাটলি ত্রিবেণী কুমারহট্ট ভাটপাড়া আর২ অনেক স্থানে নিমন্ত্রণ পত্র দিয়াছেন আর শুনিতে পাই সামাজিক ব্রাহ্মণেরদিগকে বিদায় করিবেক।

তবে যাওন কর্ত্তব্য হইল। চলতো যাই। শেষ ঈশ্বর যেমন করেন তায়ি হবে।

বুঝি ঈশ্বর ভালুই করিতে পারেন।

## কায চেষ্টার কথা।

তুমি কলিকাতায় যাবা।

যাব। আমার কিছু দিন দেরি আছে।

এখানে কিছু কায আছে সে কায হইলে পর দুই তিন রোজ পরে যাইব।

আচ্ছা আমিও যাব আমার কিছু দিন গৌণ আছে।

দুই জনে একত্তর হইয়া যাব যখন যাও তখন আমাকে অবশ্য২ কহিবা।

ভাল। তোমাকে আমার যাওন পূর্ব্বে কহিব একত্তরে দুই জনে যাইব। নায়ে যাবা না খুস্কি যাবা।

আমার নায়ে যাবার সঙ্গতি নাই। কি রূপে যাবা।

আচ্ছা ভাল হেঁটে যাব।

তোমার কলিকাতায় কি কায আছে।

আমার কলিকাতায় এই কায ওম্মেদওয়ারি।

ভাল। তুমি কোথায় ওম্মেদওয়ারি করিবা।

আমি বড় বাজারে গৌরহরি পালের নিকট অনেক দিন ওম্মেদওয়ার আছি। সে লোকের কাম এবার তেলেঙ্গার জাহাজের আড়তদার হইয়াছে। সেখানে গেলে বুঝি এক আধ কায হইতে পারে।

তুমি যে তার কাছে কি প্রকারে মিলিলা।

আমি তাহার মাতুলের শুপারিষ চিটি লইয়া গিয়াছিলাম তিনিও সে চিটি বহুত মাতবর লিখিয়াছিলেন চিটি পাইয়া পালজী কহিলেন দেখ এখন আমি বেকার বসিয়া আছি আমার কায হইলে তুমি আইস অবশ্য তোমার উপকার আমা হইতে যে হয় তাহা আমি করিব মাতুল মহাশয় তোমার নিমিত্ত আমাকে যে রূপ লিখিয়াছেন এ মত আমাকে আর কখন লিখেন নাই আমার কায শুনিবা মাত্র আসিবা আমি কায করিয়া দিব। এই কথোপকথন তাহার সহিত আমার ছিল। এখন তাহার কায হইয়াছে। বুঝি এক আধ দফা করিয়া দিতে পারেন।

ভাল বুঝিলাম তবে তোমার কায হইতে পারে।

হাঁ বুঝি হইতে পারে তবে বরাত।

তুমি কোথা ওম্মেদওয়ার।

আমার ওম্মেদওয়ারির ঠিকানা নাহি কত ঠাঁই গমনাগমন করিতেছি কিছুই হয় না।

বটে আজিকার কায হয়া বড় ভার হাঁটিতে২ পার সুতা যায়। কাজ হয় না।

### কন্দল।

আর শুনেছিসডে নির্ম্মলের মা। এই যে বেণে মাগীর অহঙ্কারে আর চকে মুখে পথ দেখে না। হ্যাদ্যাখ। কালি যে আমার ছেলে পথে ডাড়িয়া ছিল তা ঐ বুড়া মাগী তিন চারি ছেলের মা করিলে কি ভরন্ত কলসিডা অমনি ছেলের মাথার উপর তলানি দিয়া গেল। সেই হইতে ষাইটের বাছা জ্বরে ঝাউরে পড়েছে। এমন গরবাশুকি বল্লে আবার গালাগালি ঝকড়া করে। এ ভাতার খাগি সর্ব্বনাশির পুতটা মরুক তিন দিনে উহার তিনডা বেটার মাথা খাউক ঘাটে বসে মঙ্গল গাউক।

হাঁলো ঝি জামাই খাগি কি বলছিস। তোরা শুনছিস গো এ আঁটকুড়ি রাঁড়ির কথা। তুই আমার কি অহঙ্কার দেখিলি তিন কুলখাগি আমি কি দেখে তোর ছেলের মাথার উপর দিয়া কলসি নিয়া গিয়াছিলাম যে তুই ভাতার পুত কেটে গালাগালি দিচ্ছিস। তোর ভালডার মাথা খাই হালো ভালডা খাগি তোর বুকে কি বাঁশ দিয়াছিলাম হাডে।

থাকলো ছার কপালি গিদেরি থাক। তোর গিদেরে ছাই পল প্রায়। যদি আমার ছেলের কিছু ভাল মন্দ হয় তবে কি তোর ইটা ভিটা কিছু থাকিবে যা মনে আছে তা করিব। তখন তোমার কোন বাপে রাখে তাই দেখিব। হে ঠাকুর তুমি যদি থাক তবে উহার তিন বেটা যেন সাপের কামড়ে আজি রাত্রে মরে। ও যে কালি প্রাতঃকালে বাছা২ করে কান্দে তবেই ও অহঙ্কারির অহঙ্কারে ছাই পড়ে। হা বউরাঁড়ি তোর সর্ব্বনাশ হউক! তোর বংশে বাতি দিতে যেন কেউ থাকে না।

ওলো। তোর শাপে আমার বাঁ পার ধূলা ঝাড়া যাবে। তোর ঝি পুত কেটে দি আমার ঝি পুতের পায়। যালো যা বারোদুয়ারি ভাড়ানি হাট বাজার কুড়ানি খানকি যা। তোর গালাগালিতে আমার কি হবেলো কুন্দলি।

আই২। এমন কর্ম্ম কি ও দেখে করেছে তা নহে। ওও পোয়াতি বটে। যা বুন। তুইও যা। ও যাউক। আর ঝকড়া কন্দলে কায নাই। পাড়া পড়সি রাতি পোয়াইলেই দেখা হবে এত বাড়া বাড়ি কেন।

## স্ত্রীলোকের হাট করণ।

হাটে যাবা গো।

যাবগো। তোর কি আনিতে হবেডে।

মোর বুন একটু সূতা হইয়াছে তাই বিচিব বেচে যা হয় তা আনিব।

তোর বুন এই কায বই নয়। মোর অনেক কায।

মর। তোর হাটেই এতই কি কায।

ও জান না মোর অনেক কায। গাঁর সিকি লোক বুন মোকে সূতা বিচিতে দিয়াছে সে সকল সূতা মোকে বিচিতে হবে। আর নুন নেই তেল নেই তা নিতে হবে মাচ তরকারি আন্তে হবে।

তোরেই গাঁর লোক কয় জনেই সূতা দিয়াছে আমিও এমন দশ বারো জনার সূতা এনেচি তায়ডে মুই বিচিব মোকেও অনেক২ লোকে কতকি আন্তে কয়চে যা আন্তে পারি তাই আনিব না আন্তে পারি কড়ি ফিরে দিব।

তবেইতো বুন এক জনার তা আনিব এক জনার দিব সে আসা করিয়া থাকিবে না আনিলে কি বলিবে।

মর। তা এখন তুই না আস্তে পারিলে কি করিবা বল দিকি।

হা বুন তাইতো ভাবি। আনিবইবা কেমন করে না আনিলে বলিবে আনলে না।

চল বুন কথায়২ বেলা হইতে লাগিবে। যাব কখন। বেলা হলে আবার সূতা বিকাবে না। একেতো মন্দা।

চল যাই আর কায কি। এখন কিছু বেলা হয় নাই।

হে বেলা হয় নাই। তুই দেখ দিকি কি আকাশে সূর্য্য তাকিয়া কত বেলা হয়েচে।

যে হবার তা হয়েচে। শীঘ্র যাই। হাট লাগিল বুঝি।

## যাজক ও যজমান।

তোমার পিতৃ বিয়োগ হইয়াছে শ্রাদ্ধের কি প্রকরণ করিতে পারিবা।

ঠাকুর আমার নাম আছে কিন্তু যোত্র কিছু নাই তাহাতে এখন আমার দুঃসময় বড়।

বটে। গুরু দশা লোকের দুঃসময়েতেই হয় ইহার পর আর বিদশা নাই।

শুন মহাশয় ইহার কি২ করি আমার যোত্র অগোচর নহে।

সত্য। তোমার বিষয় বিভোগ সমস্তই আমার জ্ঞাতসার আছে। তাহাতে কি করে তোমার আকাশ পাতাল নাম আছে প্রতুল না করিতে পারিলে অখ্যাতি।

মহাশয় সে বটে। আমার সংস্থান পর দৃষ্টি করিয়া একটা ফর্দ্দ করুন।

ফর্দ্দ করণের আটক হবে না কম বেস হাজার টাকা নহিলে কাযের প্রতুল হবে না।

তাতো বটে। দেশ নিমন্ত্রণ করিলে হাজার টাকার কমে হইতে পারে না।

তবে তুমি কি দেশ নিমন্ত্রণ করিতে চাহ না।

আমার চাওয়া না চাওয়াতে কিছু করে না টাকার কায কেবল কথায় হয় না।

সে সত্য। তবে কি করিবা একটা উপায় ঠাওরাইতে হয়।

শুন আমি নিবেদন করিতেছি হাজার টাকার কমে দেশের কল্প হইতে পারে না তবে আমি ঠাওরাই সামাজিক বলিয়া কার্য্য সঙ্কুলন করা যায়। তাহাও এখন পারি এমত বুঝি না।

না। যাহা নহিলে নয় তাহা করিতেই হবে। শাস্ত্রে বলে হতযজ্ঞম-দক্ষিণা। যাহা হউক। তাহার এক প্রকার করিতেই হবেক।

তিন শ্রেণী নিমন্ত্রণ তাহার জলপান ও বিদায় এবং অনাহূত লোকের-দিগকেও কিছু২ করিতে হবেক।

সর্ব্ব সমেত তিন শত টাকা হইলে হইতে পারিবেক।

দিন সংক্ষেপ হইল চালু চিড়া ও আর২ দ্রব্যের বিলিবন্ধ করিয়াছ।

সমস্ত অবধান করুন প্রথক২ নিবেদন করি।

বল দেখি প্রথমত চালু চিড়ার কি করিয়াছ।

চালু চিড়ার ধান্য দিয়াছি পঞ্চাশ মোন চালু ও কুড়ি মোন চিড়ার ঠেকানা হইয়াছে। কেমন মহাশয় ইহাতে কি হবেক না।

যথেষ্ট। ইহাতে কার্য্য সমাধা হইয়া আর উদ্বর্ত্ত ও হইতে পারিবেক।

তাহা না হউক কাযের অপ্রতুল হবেক না।

ঠাকুরেরদিগর জলপানের কি ধারা করিবা পাক করণের সাঙ্গত্য হবে কি না।

চেষ্টা আছে তাহাই করি দশ মোন ময়দা ধরিয়াছি চিনি চারি মোন সন্দেশ পাঁচিশ মোন। দধি ত্রিশ মোন দুগ্ধ পাঁচ মোন।

ইহা হইলেই হবেক তবে আর চিড়া মুড়কি দিয়া কেন অখ্যাতি করিবা।

না। ঠাওরাইয়াছি চিড়া মুড়কি কেবল অনাহূতেরদিগকে দিব।

সে ভাল ঠাওরাইয়াছ। তিন শ্রেণীকে চিড়া মুড়কি দেওয়া নহে।

তাহাই হবেক। কিন্তু কিছু২ সরু চিড়া ও খাসা মুড়কি করিয়াছি যদি কোন মহাশয় চাহেন তবে দেওয়া যাবেক।

সে ভাল করিয়াছ তাহাতে ক্ষেতি নাই সে অধিক হইয়াছে অধিকান্ত ন দোষায়।

দানোৎসর্গের স্থান কোথায় হইয়াছে।

ওই দক্ষিণদিগে সভার স্থান হইয়াছে।

কল্য ক্ষৌরির দিন তাহার আয়োজন অদ্য প্রস্তুত করিতে হবেক।

আজ্ঞা মহাশয়। অদ্য আর কাযের বাকি রাখিব না।

দান সমস্ত বাঁধিয়া প্রস্তুত হবেক।

তা হইতেছে। দুইটি যোড়শ হবেক একটি বৃষ তাহার সামগ্রী তৈয়ার হইয়াছে।

বৃষ ও বৎসতরি আনিয়াছ।

হাঁ মহাশয় তাহা আসিয়াছে কিন্তু বাছুর চারিটা অতিবাদ মহার্ঘ হইয়াছে।

কেন। আগে ওখানে সংবাদ দিতে পার নাই দিলে আমি তাহার ঠৈকানা অল্পে ওইখানে করিতে পারিতাম।

আগে তাহা হয় নাই এখন আর কি হইতে পারে নিবড়নিয়া ঘরে আর যুক্তি নাই।

তা বটে। যাহা হইয়াছে সেই ভাল হইয়াছে এখন বিবেচনায় আর কায দেখে না।

কল্য ক্ষৌর হবেক সমস্ত জ্ঞাতি কুটুম্ব নিমন্ত্রণ করিতে পারিবা।

হাঁ তাহা হইয়াছে তাহারদিগকে নিমন্ত্রণ করিতে লোক গিয়াছে।

এক কালে কল্যকার দফা ও মাল্য চন্দন ও নিয়ম ভঙ্গ তিন দফার নিমন্ত্রণ সঙ্কুলন করিয়া আসিবে তো।

সেই হইয়াছে মহাশয় এক কালীন কর্ম্ম সঙ্কুলন করিয়া আসিবেক।

তবে সে ভাল হইয়াছে এক কালে হইলে আর দোকর যাওয়া পড়ে না।

আমি ভাবিতেছি কল্যকার বিষয় বস্ত্র সকল ধোপদস্ত হইয়া আসিয়াছে আর২ সমস্তই প্রস্তুত হইয়াছে কেবল মৎস্য ভাল মিলে নাই।

তাহা কালি পাওয়া যাবেক এ সহর ঠাঁই টাকা হইলে জিনিস পাওনের আটক হবেক না।

সময়ক্রমে এমন সহরেও কিছু পাওয়া যায় না।

সে বাস্তব্য কিন্তু তোমার অন্তঃকরণ ভাল তোমার কাযের কোন বিষয় অপ্রতুল হবে না।

সে তোমারদের আশীর্ব্বাদ মহাশয়েরা যাহাকে অনুকুল তাহার অপ্রতুল হবে কেন।

তুমি বড় ভাল লোক অবাধে তোমার কার্য্য সিদ্ধি ও মানস পরিপূর্ণ হবেক।

আজিকার ক্ষৌরের দফা প্রতুল পূর্ব্বক দেবতা সমাধা করিয়াছেন পূর্ব্বে আমার বড় ভয় ছিল ভাবিয়াছিলাম কি হয় না জানি।

কও তুমি চিন্তা করিতেছিলা কেন তোমাকে না আমি কালি বলিলাম আমি যাহা বলিয়াছি তাহা অবশ্য হবেক তুমি কোন বিষয় ক্ষোভ পাইবা না তুমি জান না অমোঘ বিপ্র আশীষ।

বটে মহাশয় আমার সেই ভরসা আমি শ্রীচরণ ধরিয়া রহিয়াছি তবে দেবতা যাহা করুন।

তুমি কিছুই ভাবিও না দেবতা তোমার প্রতুল করিবেন তোমার দেবতা ভাবিবার আবশ্যক কি আমিই তোমার দেবতা আর তোমার দেবতা কেটা।

তা বটে মহাশয় আমরা শূদ্র আমারদের দেবতা দ্বিজগণ তাহাতে মহাশয় পুরোহিত মহাশয়ই আমার কর্ত্তা।

কালি যে২ সামগ্রী যে স্থানে চাহি তাহা অদ্যই স্থানে২ পাঠাও এবং উপযুক্ত লোক নিয়োজন করহ সমস্ত প্রস্তুত থাকে।

যে আজ্ঞা মহাশয় সে সমস্ত অদ্যই প্রস্তুত করিয়া রাখাইব।

আচ্ছা। তুমি সকলি জ্ঞাত আছহ তোমাকে বলিতে হবেক না তথাচ একবার কহিলাম।

ভাল মহাশয় সে ভাল করিয়াছেন আমি কি জানি।

তুমি স্নান করিয়াছ বেলা অনেক হইল দান উৎসর্গ করিতে২ বিস্তর বেলা হবেক।

হাঁ মহাশয় আমি স্নান করিয়াছি।

এখন এ দফা হইল ব্রাহ্মণ ভোজনও প্রতুল মতে হইয়াছে আর২ সমস্তের খাওয়া খুব হইয়াছে এখন সকলকে বিদায় করহ।

অনাহুত লোককে চারি২ আনা প্রতি জনকে দিলাম নিয়ম ভঙ্গের দফাও প্রতুল হইল।

আচ্ছা তবেই সকল সমাধা হইল। আমার বিদায় যখন কর করিতে পারিবা।

## স্ত্রী লোক২ কথা বার্ত্তা

তোমরা কয় যা।

আমি সকলের বড় আমার আর তিন যা আছে।

কেমন যায়২ ভাল আছে কি কালের মত।

আহা ঠাকুরাণী আমার যে জ্বালা আমি সকলের বড় আমাকে তাহারা অমুক বুদ্ধিও করে না।

আলো সকলেই কি একে।

না। তাহার মধ্যে ছোট ছুঁড়ী ভাল মানুষের মাইয়া সেইাড আমাকে উপরোধবাদ করে।

তবে তাহারি সাতে তোমার প্রীত আছে।

প্রীত আছে বটে। কিন্তু সকলে অসৎ তাহাতে সেও সেই মত হয় বা।

সে এখন ছোট আছে তুই একটুকু আস্থা মমতা করিস তবে সে তোরি কানোড়া হবেক।

আমার কানোড়া হবে সে এমন কানোড়া হবার যোগ্য না বাঁশ থাকিয়া কঞ্চি শক্ত।

তবে যে বলিলি সে কিছু ভাল।

ভাল সে কেমন ভাল আমাকে বড় একটা তুচ্ছমুচ্ছ করে না।

তবু ভাল কেমন তোর ছাল্যাডার পিল্যাডার সেবা সুশ্রূষা করে।

হাঁ তা বটে। আমার ছাল্য পিল্য প্রায় তাহারি কাছে থাকে সে ইহার-দিগকে খাওয়ায় ধোয়ায়।

আর২ মাগীরা দিন রাতি কচ২ ঝক২ করিতেছেই তাহার কামাই নাই রাবণের চিল্লুর মত জ্বলিতেছেই। সদাই মাথা মুড়া খাওয়া আছেই।

তবে কাহার সাতে কাহার প্রীত নাই।

প্রায় না প্রীত কি ভাল মুখে আলাপও নাই কেবল মাথা মুড়া খাওয়া কাটা ঘাটা মাত্র।

ওলো তোর ভাতার কারে কেমন ভাল বাসে তাহা বল শুনি।

আহা তাহার কথা কহ কেন এখন আর আমারদের কি আদর আছে নূতনেরদিগে মন ব্যতিরেক পুরানেরদিগে কে চাহে।

তাহা হউক। তুই সকলের বড় তোর ছাল্য পিল্য হইয়াছে।

কালি যে ভাই দুপুর বেলা কচকচি লাগালে মাঝ্য বিটি তাহা কি বলিব।

কি জন্য কচকচি হইল।

দূর কর ভাই। তাহা কহিলে আর কি হবে লোকে শুনিলে মন্দ বলিবে আমার বাড়ী ভরা শত্রু এই জন্য ভয় করি।

বড় বৌ আমার মাথার দিব্বি করিয়া সত্য করিয়া বল।

কালি দুপুর বেলা ছোট বৌ রান্ধিয়াছিল ইহার মধ্যে আমার ছাল্য আগে ভাত খাইয়াছিল ইহার মধ্যে মাঝ্য মাগী আসিয়া দ্বন্দ্ব আরম্ভ করিলেক।

তোর গো বাড়ীর মায়্যগুলা কেহ কার ভাল দেখিতে পারে না।

কি করিব এমত ঠাঞি নাই যে সেখানে গিয়া দশ পাঁচ দিন থাকি গায় বাতাস লাগে।

কেন তোর ভাইদের বাড়ী দিন কত যা না কেন।

তাহাদের বাড়ী যাব কি তাহা হইলে তবে ভাই খাগীরদের কাছে রক্ষা আছে। আমার ভাইদের নাম শুনিতে পারে না কেহ।

কর্ত্তা যিনি তিনি দ্বন্দ্ব ডাকাডাকির জন্য বাড়ী প্রায় থাকেন না যখন আইসেন তখন গালাগালি তিরস্কার করেন।

তোরদের সংসারের এমত বাক্যতা ছিল এখন এমত অবাক্যতা হইয়াছে।

মায়্যা দুটার বিবাহ দিকে পারিলে আমি সাতটা সর্ষা দিয়া স্নান করি কুলাই ছণ্ডির ডাড়া গুয়া পান দেই সুবচনী পূজা করি মনস্কামনা সিদ্ধি করিলে।

মায়্যর বিবাহের কোথায় ঠাওরাইছ দেশের মধ্যে না বিদেশে দিবা।

ঈশ্বরের মনে কি আছে বুঝি না আমার ইচ্ছা দেশের মধ্যে হইলে ভাল হয়।

তোমার যারা সকলে কি বলে মাইয়ার মামা মামী তাহারা কি বলে পাঁচটার যে মত সেই কর্ত্তব্য।

সে যে হউক। আমি বাড়ী যাই বেলা গেল এখনি গালাগালি দিবেক।

## মাইয়া কন্দল

তুমি কোথা গিয়াছিলা পাড়া বেড়ানী সাঁজের কায কাম কিছু মনে নাই বটে।

কি কাযের দায় তুই ঠেকিয়াছিস যে এত কথা তোর লো।

আমি কাযে ঠেকি নাই তুই সকল কাযে ঠেকিয়াছিস।

তুই আমার কি কাযে ঠেকিয়া এত কথা কইস লো।

চক্ষুখাকী তোর চক্ষের মাথা খাইয়া দেখিতে পাইস না এ সকল কায কে করিয়াছে।

তোর যে বড় ঠেকারা হইয়াছে এক দিন কায করিয়া এত কইস। আমি তোর সকল জানি।

পুতখাকী তুই আমার কি জানিস। তোর মত পাড়া২ মরদের কাছে আমি যাই না।

গস্তানী। তুই যেমন উহাকে ভাই২ বলিস রাত্রে তাহারে লইয়া থাকিস। সেমত আমরা নই।

আরে পেট ফেলানি খানকি। আমি কারে লইয়া থাকি। তুই কারে দেখিয়াছিস রে।

তোর যে বড় গলারে ভাইখাকী। আজি তোর অহঙ্কার ভাঙ্গিতে হবেক। তাহা নহিলে তুই নিরস্ত হবি না।

আজি তুই আমারে নিরস্ত না করিয়া যদি ভাত খাইস তবে তোর পুতের মাথা খাইস।

শুনিতে পাও তোমরা গো রাক্ষসী খানকির কথা এমত রাক্ষসীর মুখে আগুন দেওয়া উচিত।

তুই মুখ সামলাইয়া র লো। আজি তোর ভাল রাতি পোহায় নাই বলিতেছি তোরে।

আমার ভাল রাতি পোহায় নাই কি তোর দেখিস এখন নাথিয়া তোর মুখ থেথুয়া 'করিব তখন জানিবি।

তুই যদি মোরে না মারিস তবে তোর পুতের মাথা খাস লো খানকি।

গস্তানী বজ্জাত তুই যেমন পুতের কিরা দিস তোর মুখে ঝাটা মারিয়া মুখ ভাঙ্গিয়া দিব লো খানকি ঠেঁটী।

তুই যদি ঝেটা মারিস তবে তোরে কেহ কোস্ত মারিতে পারিবে না।

ভালখাকী তুই যে প্রকার কায করিয়াছিস তাহা কেডা না জানে বড় গলা টলা করিয়া সকল মাত করিবি বুঝি।

তুই যাহা মনে ঠাওরাইয়াছিস তাহা কখন হইতে পারিবে না লো। অমুক ভাতারী। তোর কথা সকলেই শুনিয়াছে।

তুই যত সতী সাধ্বী পতিব্রতা তাহা না জানে লোকে এমত নহে।

কেমত তুই বাড়াইয়াছিস আসিতে দে আজি কর্ত্তাকে বাড়ী তোরে লইয়া ঘর করুন আমারদের বিদায় দেউন।

তুই আমার নামে ফরিয়াদ করিয়া যত করিতে পারিস তাহাতে কামাই দিস না। তোর বড় দিব্বি লাগেলো।

ভাল তুই থাক। তোর শ্রাদ্ধের চালু চড়াইরা আমার আর কিছু কায।

যা তুই আমার যত করিতে পারিস করিস। তোর ভয়তে আমার এ বাড়ী ছাড়িতে হইল।

কি আমরা রাড় চুয়াড় মত রাত্রি দিন ঝকড়া করহ কিছু ভয় ডর নাই।

দেখ দিখি। আমি উহাকে ভাল মন্দ কিছু বলি নাই খানখা আমার পুত কাটে নাথি মারে এত বড় পোড়া কপালির কপাল।

তোমরা সকলি ভাল কেহ মন্দ নহ এখন এই তাগাদি ক্ষেমা দেও সকলে ঘরে যাও কথা শুন তোমারদের যে ধারা ইহাতে কোন ভাল মানুষে তোমারদের বাটী আসিবেক না ভাত ও জল খাবেক না। সকলি রোহেলা। মানুষের সন্তান নহো।

আমাকে কি করিতে বলহ আমি এ বাড়ী ছাড়িয়া না গেলে আমার নিষ্কৃতি নাই।

এখন তোমরা যার২ ছায়াল পায়াল লইয়া ঘরে যাও তখন সকল কথা বুঝা যাবেক। এই তাগাদি রাখহ ক্ষেমা দেও।

আমি বাড়ী যাই গো বোরা। সন্ধ্যা হইল বাড়ীর কায কাম কিছু হয় নাই ছায়াল পায়াল কত গালাগালি দিবেক এখন যাইতে২ কতক্ষণ হবেক। অন্ধকার রাত্রি।

## যজমান যাজকের কথা।

পুরোহিত ঠাকুর ঘরে আছেন।

কে ও রামসুন্দর রায় আইস২। বিছানা দেরে তামাকু দে কহ বাবাজি কি মনে কর‍্যা আসেছ।

না তো আপনি কি বিস্মৃতি হইয়াছেন।

হাঁ হাঁ হাঁ বটে২। তোমার পিতৃশ্রাদ্ধ উপস্থিত আমি পাঁজি দেখিয়াছি শুক্লপক্ষে ত্রিয়োদশীতে হবে।

যে আজ্ঞা। আমি সামগ্রী আয়োজন করিগা।

হাঁ যাও বাবাজি। এবার কিছু ভাল মতে করিতে হবে এবার যে শ্রাদ্ধের জোড় নিবা তাহা ভাল হইতে চাহে তা নলে আমি নিব না।

মহাশয় যে আজ্ঞা করিতেছেন তাহা করিতে পারিলে মন্দ করে এমত বাসনা কার করিলেই আপনার কার্য্য।

যাওহে তুমি না করিলে আর করিবে কে। তুমি তার উপযুক্ত পুত্র। বেঁচ্যা থাকিলে তোমাকে খোরাক পোষাক দিতেতো হইত। তাহার অর্দ্ধেক খরচ করগা তবেই যে ভাল হবে।

বটে মহাশয় যে বলিতেছেন সে সত্য কিন্তু আমি এবার বড় ঠেকেচি। আমার বড় দায় যথেষ্ট খরচ রোজগার নাই ভাই সকল যেমন উপযুক্ত তাহাতো দেখিতেছেন খাইতে শুতে কেবল পারেন আর কোন গুণ নাই।

সে বটে। যাহ তোমার কায তুমি করিবা যা তোমার সাধ্য তাহা করগা।

শ্রাদ্ধের কি২ সামগ্রী লাগিবে তাহার একটু ফর্দ করিয়া দিতে আজ্ঞা হয়।

আচ্ছা ফর্দ্দ করিয়া দিউন। আর ব্রাহ্মণ কতগুলি খাওয়াবা তাহা বল কর্ম্ম ত পরসু হবে। ব্রাহ্মণ পূর্ব্বে বলা যায়।

আজ্ঞা। ব্রাহ্মণ ভোজন করণেই মূল পঞ্চাশ জন বলিবেন পঞ্চাশ জনার মতন আমি খাদ্য সামগ্রী করিয়াছি।

## জমিদার রাইয়ত

তোমারদের এ পরগণায় আবাদ পত্তন কেমন হইয়াছে।

মহাশয় আমারদের এ পরগণায় আবাদের বড়ই খলল হইয়াছে।

কেন। আর২ গ্রামে দেখিলাম খুব পত্তন হইয়াছে।

বটে মহাশয়। স্থুয়ারিয়া বিল ও চর সমস্ত জল ভরা জমিন খুব পত্তন হইয়াছে। এ পরগণায় তার বিষয় নাই কেবল ডাঙ্গা ভূই যে বিল তা কালে জোয়াইল না এবং বৃষ্টি হইল না। কি করা যায়।

তবে বৃষ্টির কমিতে আবাদের খলল পড়িয়াছে।

তাহাই বটে মহাশয়। যদি কালে জল পাইতাম তবে কি আমরা সেও আবাদ করিতে ছাড়ি আমারদের নসিব বুরা। কি করিব।

কালে কিছুই জল এ দেশে কি হয় নাই।

থোড়া না হইয়াছিল এমত নহে যা হইয়াছিল সে সমস্ত নিকামা।

তবে তোরা এখন মালগুজারির কি ঠাওরাইয়াছিস।

কি ঠাওরাইব। রাজ কর দিতেই হবে ঠাওরাইয়াছি খাটা খাটনি খাটিয়া কোন মত প্রকারে দিব।

এত খাটা খাটনি পাবি যে তাহাতে এত মালগুজারির ঠেকানা হবেক।

দেখি চারি পাঁচটা ভাই আছি কেহবা লোনা খাটিব কেহবা আর কায করিব।

তোরদের বাটীর বাঁশ সকল বেচিয়াছিস কেন বুঝি তোরা পলাবি।

না না। তা না সে দিন দুই টাকার বাঁশ বেচিয়া খড় কিনিয়াছি।

ভাল তুই করার লিখিয়া দে। কয় রোজ ব্যাজে টাকা দিবি।

মহাশয় পালাইয়া কোথায় যাইব এই আমার সাত পুরুষের হাড় গাড়া বাড়ী।

মহাশয়েরদের চরণে পড়িয়া রহিয়াছি। যাহা কর।

## তৎকথা।

এ শনের মালগুজারি তোর কত বাঁকি।

মহাশয় ও কথা আর কহিও না খাজনা আধা আধিও দিতে পারি নাই।

তবে কি হবে।

তাহা ভাবিয়া কিছুই পাই না। দিব কোন ডৌল করিয়া আদায় করিয়া।

রাজার রাজস্ব দিতেই হবে তাহা আটক হইতে পারিবে না। তাহার কি ঠাওরাইয়াছিস।

মহাশয় এ শন গোছাইয়া লইতে হবেক বড় নাস্তা নাবুদে পড়িয়াছি।

সে সকল কৈফিয়ত এখন রাখহ এ কিস্তির খাজানার কি করিয়াছ।

খাজানা যোত্র করিতে পারি নাই।

খাজানার জন্যে পেয়াদা মহশূল দিতে হইবেক নতুবা তুই টাকা দিবি না।

মহাশয় খাজানার টাকার যোত্র করিতে পারি না আর কোথা হইতে পেয়াদার রোজ দিব।

দশাঙ্ক তারিখে খাজানা চলিবেক টাকার ঠেকানা কর গিয়া।

তৎকথা।

মহাশয় পাঁচ সাত রোজ সবুর করিলে ভাই ইহার মধ্যে বাটী আসিবে।

তোমার ভাই কোথা গিয়াছে।

ভাই লাল বাজারির চালান লইয়া বনে গিয়াছে সে বাড়ী আইলে টাকা দিতে পারি।

সে কত দিনে আসিবে তবে তুই খাজানার টাকা দিবি।

তোরে পেয়াদা মহশুল দিয়া বসাইয়া রাখিয়া টাকা লইয়া ছাড়িয়া দিব।

মহাশয় আমাকে কাটিয়া ফেলাইলেও টাকা হবে না ভাই বাড়ী না আইলে।

জমাদার এ বেটাকে পেয়াদা মহশুল দেহ।

যে হুকুম মহাশয়। চলবে।

তৎকথা।

জমাদার সাহেব রহ গোটা কতক কথা কহি কর্ত্তা মহাশয়কে।

ও হারামজাদাকে এখান হইতে লইয়া যাও।

মহাশয় খাজানার টাকার জন্যে এত তম্বি করিতেছেন যে জমি বুনিয়াছিলাম তাহাতে কিছু ফসল পাইলাম না।

ভাদ্র মাসে যে ফসল পাইয়াছিলি তাহা কি করিলি।

ভাদ্র মাসে কোথায় ফসল পাইয়াছিলাম এখন সে জমিতে কিছু হয় নাই।

আর২ গ্রামের জমিতে ফসল হইল তোর জমিতে হইল না।

মহাশয় সে কেমত খারাব জমি তাহার কথা রমজানকে পুছ কর।

তৎকথা।

কেমনরে রমজান এ বেটা কি বলে। তুই দেখিয়াছিস।

মহাশয় সে জমিনে বিস্তর তরদ্দুদ করিয়াছিল তাহা জল হইল না কি করিবে।

ভাল তুই করার লিখিয়া দে কয় রোজ ব্যাজে টাকা দিবি।

যে আজ্ঞা মহাশয় করার লিখিয়া লউন দশ রোজ পরে টাকা না দেই পেয়াদার রোজের কড়ি দিব।

দশ রোজ দেরি হইতে পারিবে না পাঁচ রোজের করার লিখিয়া দে।

মহাশয় পাঁচ রোজের মধ্যে সুসার করিতে পারি আমার এমত বেহেবুদ কি। দোহাই মহাশয়ের দশ দিনের আজ্ঞা হউক।

আরে এ বেটা বড়ই কৈফিতওয়ালা ইহাকে সুন্দর রূপ সাজা না দিলে খাজানার টাকা দিবে না।

যাহা করুন কর্ত্তা মহাশয়। এ শন বড় লাচারিতে পড়িয়াছি।

তৎকথা।

তুই টাকা কোথাহ পাইস না। সন কি কোষ্টা করিয়া লইলে এ ক্ষণে দিতে পারিস টাকা রবে না আমার তোড়া ছয়ঞি হবেক।

মহাশয় গো কেটা আমাকে সন কোষ্টার উপরে দাদনি করিয়া টাকা দিবেক।

আমি বুঝি তোর চারি পাঁচ বিঘা সন ও কোষ্টা প্রস্তুত হইল প্রায় মহাজনের স্থানে এতবার আছে টাকা চাহিলে পাইতে পারিস।

সন কোষ্টা এখন পর্য্যন্ত তৈয়ার হয় নাই ইহাতে কোন মহাজন আমাকে খাতিরজমা করিয়া টাকা দিবেক এখন কি আমার সে কাল আছে।

কেন। তোর শ্বশুরেরদের খুব যোত্র আছে তাহারদের কাছে টাকা লইলে পাইতে পারিস।

আহা মহাশয় এ কি বড় মানুষের কুটুম্ব এক জনের যোত্র হইলে দশ জনের তত্ত্ব বার্ত্তা করে।

কেন তোরদের করে না।

আমারদের চাসা লোকের সে প্রকার নহে আমরা উপকার কাহারে বলে তাহা জানি না মহাশয় মোরা এক লোক মোরদের কথা কি জিজ্ঞাসা করেন।

তৎকথা।

তবে যদি তুই সেখানে না যাইস তোর ভাই যে মহাজনের লাল বাজারের চালান লইয়া বনে গিয়াছে তাহার স্থান হইতে লইয়া দে।

তাহারদের স্থানে এক ভরার চালান আষাঢ়ে লইয়া খরচ করিয়াছি তাহার নিকাষ করিতে পারি নাই।

তুই আজি বাড়ী বোচিয়া টাকার ঠেকানা করিয়া দুই এক দিনের মধ্যে আনিয়া দিস।

মহাশয় আমি যাইয়া চেষ্টা করি যোত্র করিতে পারি আনিয়া দাখিল করিব।

খাজানা দুই চারি [ দিনের ] মধ্যে চালান করিতে হবেক ইহার মধ্যে আনিয়া দে।

চেষ্টা করিতে যাইতেছি জিনিস বেচিয়া পাই কিম্বা কর্জ্জ পাই হাতে হইলেই আনিয়া দাখিল করিয়া দিব।

তৎকথা।

তুই যদি চালানের দিন টাকা দাখিল করিয়া না দিস তবে তোর আরিন্দা খরচা দিতে হবেক।

মহাশয় কর্ত্তা আমি খাজানার টাকাই গোছাইতে পারি না আরিন্দা খরচ দিব।

তবে তোর টাকার জন্যে কি বেবাক টাকা আটক হইয়া থাকিবেক।

আমার টাকার জন্য মহাশয়ের কি তোড়া আটক হইয়া থাকিবেক।

তুই টাকা না দিলে কি প্রকার করিয়া সেই তোড়া হইবেক।

আমার এক ঠাঁই আশ্বাস আছে যদি পাই তবে আজি আনিয়া দিব নতুবা মহাশয় ভাঙ্গিয়া চুরিয়া সারিবেন।

তাহা হইতে পারিবেক না তুই এখান হইতে দস্ত কর্জ্জ করিয়া দিয়া যা।

মহাশয় মহাজন ঘটাইয়া দিউন আমি দশ রোজ পরে টাট সমেৎ টাকা আনিয়া দিব।

আমি কোথায় মহাজন ঘটাইতে যাব তুই যেখানে পাইস সেই খান হইতে আনিয়া দে।

মহাশয় আমার যদি এমন এতবার থাকিত তবে এক্ষণে আনিয়া দিতাম।

বেটা। তুই বড় বাটপাড় লোক তোরে খুব রূপে শক্তাই না করিলে টাকা দিবি না।

আপনি মালিক যাহা করেন তাহারি মধ্যে আছি আমি জমি করিয়া চোর হই নাই।

তৎকথা।

এখানে আর কে আছেরে। এ বেটাকে বসাইয়া টাকা লও।

আমি মহাশয়ের প্রজা ধমকাইয়া খেদাইলে এমন অধিকারে বসৎ করা যায় না।

তুই প্রতি কিস্তি টাকা দিতে কজবহছি করিস এমত রাইয়ত না থাকা ভাল।

যে আজ্ঞা মহাশয় এ ফসল ব্যাজে তাহাই হবেক। তোমার মুখের দোষে কেহ টেঁকিতে পারিবে না।

যা বেটা তুই। আমার জমি থাকিলে অনেক প্রজা পাইব।

তৎকথা।

আমাকে যে জমি ও যে বাটী দিয়া রাখিয়াছ তাহাতে দেখিব কত লোক করহ।

তুই যে মহলে আছিস সে মহলে আর কখন লোক ছিল না।

সে মহলে লোক ছিল তাহা আমি জানি সে কখন জমিতে সিরাল দিতে পারে নাই।

তুই বড় জানিস। ও মহলে যে রাইয়ত ছিল সে যে মালগুজারি করিত তাহার অর্দ্ধেক বই তুই দিস না।

মহাশয় তোমার ও কত বিঘা জমির মহল ছিল।

কত বিঘা জমির মহলও তুই তাহা জানিস না। না জানিয়া মালগুজারি করিতেছিস।

আমি লোকের মুখে শুনিয়াছি সাবেক যে মহল ছিল তাহা এখন নাই।

সাবেক যে মহল ছিল তাহা এখন নাই তুই কার কাছে শুনিয়াছিস।

মহাশয় আমি শুনিয়াছি সাবেক যে মহল ছিল তাহা হইতে ব্রহ্মত্তব দিয়াছেন এবং গাঙ্গে ভাঙ্গিয়া গিয়াছে।

ও মহল হইতে কবে ব্রহ্মত্তর দেউয়া গিয়াছে।

মহাশয় তোমার সরকারে চিঠা আছে তাহা দেখিলে সমস্ত জানিতে পারিবেন।

তোর পাট্টা আন দেখি কত জমি তাহাতে লেখা যায়।

যে আজ্ঞা মহাশয়। তজবিজ করিলে মারা যাই না।

তৎকথা।

এক পেয়াদা সাতে করিয়া গিয়া পাট্টা আন।

পেয়াদা কি কারণ লইয়া যাইব আমি পলাইব না।

তোরে খাতিরজমা কি। এক জনকে মানত দিয়া যা।

মহাশয় আমি কারে মানত দিব আমার গ্রামের কারু দেখি না।

তোরদের গ্রামের ঢের লোক এখানে আছে এক জনকে বলিয়া দে।

মহাশয় সে পেঁচ আর লাগাইও না আমি বাটী হইতে খাড়া২ এখনি আসিব।

তোর কথায় আস্থা নাই তুই বড় হারামজাদা লোক।

আমি মহাশয়ের সরকারে কি হারামজাদগি করিয়াছি তাহার ঠেকানা নাই।

আমি তোর ও সকল কৈফিয়ত শুনি না।

মহাশয় আমি দেখিয়া আসি আমার গ্রামের কোন২ লোক এখানে আছে।

যা। দেখিয়া আয়।

তৎকথা।

মহাশয় আমি এখানে বিস্তর তলাস করিলাম কারু দেখা পাইলাম না।

তবে তুই পেয়াদা সাতে করিয়া লইয়া যা।

আমি পেয়াদা সাতে করিয়া লইয়া গেলে কোথা হইতে তাহাকে খাইতে দিব।

ভাল। তুই বাটী যা। কালি এক প্রহরের মধ্যে আসিয়া হাজির হইস।

যে আজ্ঞা মহাশয়। অবধান হই। আজি বিদায় হইলাম।

তৎকথা।

অবধান কর্ত্তা মহাশয়। পাট্টা লইয়া আসিয়াছি নজর করিতে আজ্ঞা হয়।

কাছারি যাইয়া বস মুহরিরা আইলে দেখিবে এখন।

মহাশয় আমি বিস্তর দেরি করিতে পারিব না কালি পাতা সারিয়া রাখিয়াছি আজি ক্ষেতে যাইয়া পাতা রুইতে হবেক।

তুই মুহরির বাটী যাইয়া ডাকিয়া আন।

মুহরির বাটী কোন ঠাঁই আমি দেখি নাই মহাশয় লোক দিয়া ডাকিয়া আনিতে আজ্ঞা হয়।

তুই জমাদারকে আমার নাম করিয়া বলিয়া আয় এক জন লোক মুহরির বাটীতে পাঠাইয়া তাহাকে ডাকিয়া আনে।

যে আজ্ঞা মহাশয়। বলিয়া আসি।

যা শীঘ্র করিয়া বলিয়া আয়।

তৎকথা।

এই যে মহাশয় জমাদার সাহেব আসিয়াছেন।

কেমনহে জমাদার। মুহরিরা এখনতক কেহ আইসে নাই।

মুহরিরা আসিয়াছে। কেন তাহারদের মহাশয়।

তুমি এই রায়তকে লইয়া যাও মুহরিরদিগের কাছে দেখিতে বল ইহার পাট্টায় কত বিঘা জমি জমা লেখা যায়। ইহার পাট্টা দেখিয়া হিসাব করিয়া লইয়া আস।

যে আজ্ঞা মহাশয়। ইহাকে কাছারি লইয়া যাই।

মুহরিরদিগকে যাইয়া কহিলেক। এ রাইয়তের পাট্টা দেখিয়া হিসাব করহ। কর্ত্তা কহিয়াছেন।

ও রাইয়তের হিসাব করাই আছে আজি আর কি হিসাব করিব।

মহাশয় আমার হিসাব কি প্রকার করিয়াছেন শুনি নাই। আমাকে বুঝাইয়া দেও।

তুই প্রতি মাসে হিসাব করিস তবু তোর মনে থাকে না। ঠেঁটা এক বেটা।

আমার মহলে কত জমি তোমরা লিখহ তার রীতি দিন আমি কিছু বুঝিতে পারি না।

তোর মহলে সাবেক যে জমি লেখা যায় তাহা এখন কিছু কমি হইয়াছে।

সাবেক যে জমি মহলে লিখহ তাহা হইতে দুই বন্দ ব্রহ্মত্তর দিয়াছেন আর সে জমি আছে।

তোর মহল হইতে কবে ব্রহ্মত্তর দেওয়া গিয়াছে ব্রহ্মত্তরের সাতে তোর কি।

ভট্টাচার্য্য মহাশয়কে যে জমি ব্রহ্মত্তর দিয়াছেন সে কাহার মহল হইতে।

ভট্টাচার্য্য মহাশয়কে যে জমি ব্রহ্মত্তর দেওয়া গিয়াছে সে গ্রামের সরদারের মহল হইতে তোর সাতে তাহার কি।

## তৎকথা।

মহাশয় তুমি চিঠা বাহির করিয়া দেখ তাহাতে সকল লিখা আছে।

এই দেখ চিঠা তোর মহলে ব্রহ্মত্তর লিখা যায় না।

আমি সে কথা শুনি না। গ্রামের কর্ম্মচারি আছে তাহাকে ডাকাইয়া কহিয়া দেহ যে আমার মহল জরিপ করিয়া বুঝাইয়া দেয়।

তুই আগে খাজানার টাকা দাখিল কর তখন তোর ও সকল কৈফিয়ত শুনিব।

আমার মহল জরিপ করিয়া বুঝাইয়া না দিলে আমি খাজনা দিব না।

তোর মহল জরিপ করিলে যে২ রাইয়তের বাকি আছে সকলেই কৈফিয়ত করিবেক।

আমার মহল কি খাইয়া এত টাকা মালগুজারি করিব।

তুই আদ্যোপান্ত ও মহলে মালগুজারি করিয়া আসিতেছিস এবার এমত হইল কেন।

আমার এবার কোন রা নাই অন্য স্থান হইতে গতর খাটাইয়া তোমার মালগুজারি করিতাম এবার তাহাও পারিলাম না।

এখন কৈফিয়ত রাখ মালগুজারির টাকা দে গিয়া।

এই লও মহাশয়। গরু বাছুর বেচিয়া তোমার টাকা আনিয়াছি।

## কথোপকথন

ফলানা পুত্রের বিবাহ দিয়াছে যথেষ্ট খরচ করিয়াছে।

কোন গ্রামে বিবাহ দিয়াছে। কাহার কন্যার সহিত।

রাধামোহনপুরে কমললোচন ঘোষের পুত্র রামচরণ ঘোষ তাহার কন্যার সহিত বিবাহ হইয়াছে।

আচ্ছা। তাহারাও জাত্যংশে ভাল বটে। উত্তম স্থানেই দিয়াছে ইহার ঘটকালি কে করিয়াছিল।

এ বিবাহের ঘটকালি রামচন্দ্রপুরের শ্যামসুন্দর বসুজা মহাশয় করিয়াছেন।

তাহা বটে। তিনি নলে আর কার সাধ্য এমন সম্বন্ধ করিতে পারে। ইহাতে ঘটকালি কি পাইয়াছে। তাহা জান।

জানি। তিনি ঘটকালি শব্দ এক শত টাকা পাইয়াছেন আর তান মর্য্যাদা পচিশ টাকা দিয়া কত সাধ্য সাধনা করিয়া বিদায় করিয়াছে।

হাঁ। তা করিবে। তবু তার উপযুক্ত বিদায় হয় নাই। তিনি যে কর্ম্ম করিয়াছেন তাহার উপযুক্ত বিদায় দুই শত টাকা আর এক জোড়া শাল মর্য্যাদা আর যে হয়।

অঃ মহাশয় এই যে খরচ করিয়াছে তাহাকে কি বলিব উহারে তো দিয়াছে আর উহার সঙ্গের দশ বারো জনকে বিদায় এক২ জনকে দশ বারো টাকা করিয়া দিয়াছে। আর উহাকে কতই সহে।

সে বটে উহার সঙ্গের আর লোক ছিল। ভাল। আর বিবাহের পণাপণ বা কি খরচ পত্র বা কি করিয়াহে। তাহা কিছু বলিতে পার।

তাহার খরচ কত হইয়াছে তাহার নিকর কিছু কহিতে পারি না আন্দাজ দশ বারো হাজার হইয়া থাকিবেক।

এত খরচ কিসে হইল। আমিত তাহা কিছু বুঝিতে পারি না। কহ দিকি কোন কর্ম্মে কত খরচ হইল।

বিবাহের পণ লাগে পাঁচ শত টাকা আর পত্রাদি করিতে যায় তাহার খরচ দুই শত টাকা হয়।

ভাল। পত্র করিতে এত খরচ হইল কেমনে। সে মিথ্যা কথা। এমন শুনি না।

আপনি না শুনিলেন শুনিতে কহে কে। আমিও যে মিথ্যা কহিলাম। গ্রামে আর লোক আছে জিজ্ঞাসা করুনগা দিকি তানদিগকে তাহারা কি বলেন।

এত জিজ্ঞাসায় আমার কি প্রয়োজন। ভাল। তুমি জান তাই কহ দিকি বরচলনি কিরূপ করিয়াছিল। আর তাহার রোসনাই কি মত হইয়াছিল।

তাহার বরচলনি যেরূপ করিয়াছে তাহা শুন। নবাব সাহেবের নিকট হইতে শেলামি দিয়া তিনি যে পালকীতে সোয়ার হন সে পালকী আর তাহার যত লওজিমাত লোক তাহার অর্দ্ধেক আনিয়াছিলেন আর রোসনাই কথা কি বলিবে। গ্লাসের ঝাড় হাজার করিয়াছিলেন। আতষ বাজি কত করিয়াছিল তাহা কি বলিব। আন্দাজ দুই তিন হাজার বাজি হইতে পারিবে।

তবেত বিবাহ দিয়াছেন ভাল। তোমার গ্রামের লোক শুনে থাকিবা অন্য ঘটক কিরূপ বিদায় করিয়াছেন। তাহা বল।

আর যে২ ঘটক আসিয়াছিল তাহারা কেহ চারি টাকা এক জোড় কাপড় পাইয়াছে কেহ পাঁচ টাকা এক জোড় কাপড় পাইয়াছে।

আর তবে তার তর্কসির কি। বিবাহ ভালই দিয়াছেন। আমি আর দুই এক লোকেরে জিজ্ঞাসা করিলাম তাহারা কহিল বিবাহ দিয়াছেন এক প্রকার বড় ভাল নয় বড় মন্দ নয়। মধ্যম বটে।

যাহারা মন্দ কহিয়াছে তাহারা এমত দুই এক করে তবেত বুঝিতে পার নতুবা কহিতে কি মুখেতে কিছু ঠেকে না সকলি কহিতে পারে।

মরুক সে যে হউক। এখন তোমাকে আমি এক কথা জিজ্ঞাসা করি সকলেইত সুখ্যাতি করিয়া গিয়াছে। আমরা ঘটক গেলে কিছু পাব কি না।

হাঁ পাইতে পার। যত ঘটক আসিয়াছিল সকলেইত পাইয়াছে কেহত অমনি যায় নাই তোমার না পাবার বিষয় কি। যাউন। পাবেন।

সমাপ্ত।—

# ইতিহাসমালা—

OR

# A COLLECTION

OF

# STORIES

IN

# THE BENGALEE LANGUAGE

COLLECTED FROM VARIOUS SOURCES

By W. CAREY, D. D.

Teacher of the Sungskrit, Bengalee and Mahratta Languages, in the College of Fort William

SERAMPORE

Printed at the Mission Press

1812

## রাক্ষসীর ধাঁধাঁ, পণ্ডিতের সমাধান

বিন্ধ্য দেশে বীরপুর নগরে বীরসিংহ নামে রাজা ছিলেন। তাঁহার সভাতে শ্রুতিধর নামা সর্বশাস্ত্রবেত্তা এক পণ্ডিত থাকেন ॥ এক দিবস তিনি রাজাকে কহিলেন যে, "হে মহারাজ, আমি অনেক কাল পর্যন্ত তোমার নিকটে আছি ; কিন্তু আপনি আমার বিদ্যা বিবেচনা করিয়া কিছু ধনাদি দিলেন না, এ-কারণ আমার দীনত্ব দূর হয় না। যদি আপনি আজ্ঞা দেন, তবে আমি একবার অন্য দেশে যাই ॥" রাজা আজ্ঞা দিলেন যে, "এক মাসের অধিক থাকিও না ॥" পরে সেই পণ্ডিত আপন বাটী হইতে সুরঙ্গ দেশে সুশর্মা-নাম ব্রাহ্মণের বাটীতে গিয়া অতিথি হইলেন। সেই দেশে সুবাহু নামে রাজা থাকেন। তাঁহার সভাতে এক রাক্ষসী আসিয়া সমস্যা দেয় ॥ রাজা সমস্যা পূরিতে না পারিয়া এক-এক মনুষ্য প্রত্যহ রাক্ষসীকে দেন। ইহাতে রাজ্য অনেক নষ্ট হইল ॥ রাজা কাতর হইয়া আপন রাজ্যে ঘোষণা দিলেন যে, "যদি কেহ এই রাক্ষসীকে নিবারণ করিতে পারে, তবে আমি তাহাকে পঞ্চাশ লক্ষ মুদ্রা দিব ॥" এই কথা শুনিয়া সুশর্মা ব্রাহ্মণ আপন গৃহে আসিয়া কহিলেন ॥ শ্রুতিধর-নাম পণ্ডিত তাহা শ্রবণ করিয়া ব্রাহ্মণকে কহিলেন যে, "আমি রাক্ষসী নিবারণ করিব ॥" সুশর্মা এই কথাতে অতি তুষ্ট হইয়া রাজাকে কহিলে রাজা অনুমতি দিলেন ॥ পরে সন্ধ্যাকালে সেই পণ্ডিত রাজবাটীতে এক গৃহে থাকিলেন ॥ প্রথম রাত্রি এক-প্রহরের সময়ে রাক্ষসী সমস্যা দিলে পর পণ্ডিত তৎক্ষণাৎ সমস্যা পূরিয়া দিলেন। এইরূপ আর-তিন প্রহরে তিনবার সমস্যা দিল, তাহাও পূর্ণ পাইয়া রাক্ষসী সে-রাজ্য ত্যাগ করিলেক ॥ পর দিবস প্রাতঃকালে রাজা দূত পাঠাইয়া দেখিলেন যে পণ্ডিত বসিয়া আছেন। পশ্চাৎ পণ্ডিতকে আনাইয়া পঞ্চাশ লক্ষ মুদ্রা দিয়া বিদায় করিলেন ॥ পণ্ডিত আপন দেশে আইলেন ॥ অতএব বিদ্যা থাকিলে তাহার উপযুক্ত সম্মান অবশ্য হয় ॥

## মনুষ্য-মাংসের স্বাদ

কোনো সাধু লোক ব্যবসায়ের নিমিত্তে সাধুপুর নামে এক নগরে যাইতে-ছিলেন। পথের মধ্যে অতিশয় তৃষ্ণার্ত হইয়া কাতর হইলেন। নিকটে

লোকালয় নাই, কেবল এক নিবিড় বন ছিল। তাহার মধ্যে জলের অন্বেষণে প্রবিষ্ট হইয়া দেখিলেন যে তথাতে এক মনুষ্য একাকী রহিয়াছে॥ ঐ সাধু তাহাকে দেখিয়া হৃষ্ট হইয়া জিজ্ঞাসা করিলেন যে, "তুমি কে? তোমার বসতি কোথায়?।" সে কহিলেক, "আমার নাম খলেশ্বর, আমার নিবাস সাধুপুর গ্রামে॥" এই কথা শুনিয়া সাধু বিবেচনা করিলেনঃ "এ ব্যক্তি সাধুপুর-নিবাসী; ইহা হইতে সাধুপুরের সকল বৃত্তান্ত জানিতে পারিব॥" পরে সাধু জিজ্ঞাসা করিলেন যে, "তুমি কি নিমিত্তে এতাদৃশ ভয়ানক কাননে রহিয়াছ?।" খলেশ্বর উত্তর করিলেক যে, "সর্প, ব্যাঘ্র, ভালুকাদি হিংস্র জন্তু আমাকে ভক্ষণ করিবেক—এই আশয়েতে এই বনে প্রত্যহ বসিয়া থাকি॥" তিনি কহিলেন যে, "শরীরের দ্বারা ধর্ম, অর্থ, কাম, মোক্ষ সাধিত হয়; এমত উত্তম দেহ অনর্থক জন্তু-কর্তৃক নষ্ট করিবার জন্যে এত ক্লেশ কেন পাইতেছ?।" সে কহিলেক, "ইহার কারণ এই যে, হিংস্র জন্তু-সকল আমার মাংস ভোজন করিলে মনুষ্য-মাংসের স্বাদু জানিয়া নগরের মধ্যে প্রবিষ্ট হইয়া অন্য অন্য মনুষ্য-সকলকে খাইবেক॥" সাধু এই কথা শ্রবণ করিয়া বিচার করিলেন যে, "এমত খলের দেশে গমন করিলে অচিরে বিপত্তিগ্রস্ত হইব॥" পরে তথায় না গিয়া সেখান হইতে দেশান্তরে ব্যবসায়ার্থে প্রস্থান করিলেন॥ ইতি খলের ইতিহাস॥

## ব্রাহ্মণী গর্দভী, ভিক্ষুক নির্ধন!

কোন নগরে প্রতাপেশ্বর নামে এক ব্রাহ্মণ দারিদ্র্যদশাতে বড় কাতর হইয়া মনে চিন্তা করিলেন যে, "সমুদ্র রত্নাকর; ইহার উপাসনা করিলে অবশ্য ধন পাইব।" ইহা স্থির করিয়া অনেক দিন সমুদ্রের আরাধনা করাতে সমুদ্র প্রসন্ন হইয়া ব্রাহ্মণেরে এক দিব্য চক্ষু দিয়া কহিলেন যে, "তুমি এই দিব্য চক্ষু নাসিকোপরি রাখিয়া যাহাকে মনুষ্যাকার দেখিবা, তাহার স্থানে ধন যাচ্ঞা করিবা॥" পরে ব্রাহ্মণ সেইরূপ করিয়া প্রথমতো গৃহে গিয়া দেখিলেন যে, এক গর্দভী শয়ন করিয়া রহিয়াছে॥ ঐ শয়িত গর্দভীকে জিজ্ঞাসা করিলেন যে, "আমার ব্রাহ্মণী কোথায়?" সে কহিল যে, "আমি তোমার ব্রাহ্মণী॥" ব্রাহ্মণ কহিলেন যে, "এমত কখনও নহে, যদি তুমি আমার ব্রাহ্মণী হও, তবে কখনও স্পর্শ করিব না।" এই কথোপকথনের পর গ্রামোপান্তে গিয়া বৃক্ষ-মূলোপবিষ্ট এক উদাসীনকে মনুষ্যরূপী দেখিয়া তাহার স্থানে কিঞ্চিৎ ধন যাচ্ঞা করিলে উদাসীন কহিলেন যে, "আমি ভিক্ষুক; ধন কোথায় পাইব?

আমার নিকটে এক ঔষধ আছে, তাহা-ই লও। ইহার গুণ এই : ইহা সেবন করিয়া অনেক পরিশ্রম করিলে শ্রান্ত হয় না এবং ক্ষুধা-তৃষ্ণা-রহিত হয়॥” ব্রাহ্মণ ঐ ঔষধ সেবন করিয়া মনে করিলেন যে, “আমার অদৃষ্টে ধন নাই, বৃথা এত শ্রম করিলাম। এইক্ষণে ঈশ্বরারাধনা করি।” পরে, সেইরূপ করাতে, অল্পকালেই ঈশ্বরের অনুগ্রহেতে সংসার-পাশ হইতে মুক্ত হইলেন॥ ইহার তাৎপর্য এই—লোক অত্যন্ত ধন চেষ্টা না করিয়া যদি ঈশ্বরের আরাধনা করে, তবে তাবৎ দুঃখ হইতেই মুক্ত হইতে পারে ইতি॥

## অন্তঃপুরে জ্যোতির্বিদের কাণ্ডজ্ঞান

ধনহীন জ্যোতির্বিৎ কোন ব্যক্তি দুখী হইয়া বিবেচনা করিতে লাগিলেন যে, নিত্য ব্রহ্মরূপ-পরমৈশ্বর্য আর মণি-মুক্তা-প্রবাল-স্বর্ণ-রূপ্যাদি—এতাদৃশ মহারত্নদ্বয়ের অন্যতরাবলম্বন ব্যতিরেকে পৃথিবীস্থ লোকেরদের উপায়ান্তর নাই। কিন্তু কাল-স্বভাবেতে প্রবৃত্তির ন্যূনতা—আর দীর্ঘকাল-পর্যন্ত-বহুতর ক্লেশসাধ্য আদ্যরত্নে মনঃসংযোগ হওয়া দুর্ঘট। অতএব দ্বিতীয় বিষয়াভিলাষী হইয়া এক মহামহেন্দ্র রাজার নগরে অবতীর্ণ হইলেন, আর তথাকার মনুষ্যেরদের সহিত আলাপ করত এবং মহারাজার গুণানুবাদ শ্রবণ করত ঐ নগরে থাকিলেন॥ একদিন আপন গৃহে নরপতির ভদ্রাভদ্র গণনা করিয়া বুঝিলেন যে, “রাজার অত্যন্ত বিপদ উপস্থিত হইবেক, যদ্যপি ইহা হইতে রক্ষা করিতে পারি, তবে দরিদ্রতা দূর হইবার বিষয় বটে।” ইহা স্থির করিয়া ঐ ভূপতির নিকটে আত্মগুণ প্রকাশেতে তাদৃশ প্রতিপত্তি জন্মাইলেন যে, দিবারাত্রির মধ্যে জ্যোতির্বিদের কুত্রাপি গতিবিধি বারণ নাই॥ তদনন্তর একদিন অন্তঃপুরে মহারাজ রাণীর সহিত সুখালাপ করিতেছিলেন, ইতিমধ্যে জ্যোতির্বিদ ঐ বিপৎকাল উপস্থিত জানিয়া রাণীকে ক্রোড়ে করিয়া বহিরাগমন করিবামাত্র, ভূপতিও তৎক্ষণাৎ খড়্গ লইয়া গণককে নষ্ট করিতে বাহির হইলেন। সেই কালে অট্টালিকা ভাঙ্গিয়া পড়িল॥ তখন গণক কৃতাঞ্জলিপুটে নিবেদন করিল যে, “হে মহারাজ, পশ্চাৎ অবলোকন করুন॥” রাজা ভগ্নালয়-দর্শনেতে অত্যন্ত বিস্ময়াপন্ন হইয়া ঐ ব্যক্তির প্রশংসা বিস্তর করিলেন আর তাহার দৈন্যদশা এমনি দূর করিলেন যে, তাহার সন্তানসন্ততি-ক্রমে কখনও দৈন্যের সহিত সাক্ষাৎ হইবে না॥ ইতি গুণপ্রশংসা॥

## হস্তীকে জীবনদান

কাশ্মীর দেশে বিষ্ণুপদ নামে এক ব্রাহ্মণ—তাহার চারি পুত্র। ঐ

চারিজন সর্বশাস্ত্রে পণ্ডিত আর চারি ভাইর বড়ই প্রীতি। এক দিবস ঐ চারিজন নির্জন স্থানে থাকিয়া বিচার করিলেন যে, "আমরা অনেক শাস্ত্র পড়িয়া বিদ্যা করিলাম, কিন্তু মৃত জীব যাহাতে প্রাণ পায়, এমত বিদ্যা শিক্ষা করিব।" ইহা মনে করিয়া চারিজন দেশান্তরে চলিলেন। অনেক দেশাটন করিতে করিতে এক অরণ্যের মধ্যে এক তপস্বিকে দেখিলেন যে সে-তপস্বী মৃত জন্তুর অস্থি আনিয়া একত্র করিয়া মন্ত্র পড়িয়া সে-জন্তুকে প্রাণদান দিয়া ছাড়িয়া দিলেন। এমত দেখিয়া সে-চারিজন তপস্বির নিকটে থাকিয়া অনেক দিবস তপস্বির সেবা করিলেন॥ তাহাদের সেবাতে তপস্বী সন্তুষ্ট হইয়া তাহাদিগকে কহিলেন যে, "তোমরা এখানে কি-কারণ আছ ?।" সে-চারিজন বলিল যে, "আমরা কিছু বিদ্যাশিক্ষার কারণ এখানে আছি॥" তপস্বী বলিলেন, "কি-বিদ্যা শিক্ষা করিবা ?।" তাহারা বলিল, "আমারদিগকে মৃত জন্তু বাঁচাইবার বিদ্যা দান করুন॥" তপস্বী অঙ্গীকার করিয়া সে-চারিজনকে চারি মন্ত্র দিলেন॥ প্রথম জ্যেষ্ঠকে অস্থি-সঞ্চার-মন্ত্র দিলেন, দ্বিতীয়কে মাংস-শোণিত-সঞ্চার-মন্ত্র দিলেন, তৃতীয়কে কেশাদি-সঞ্চার-মন্ত্র দিলেন, চতুর্থকে জীবদানের মন্ত্র দিলেন॥ চারিজন চারি মন্ত্র পাইয়া অরণ্যে গমন-করত পথের মধ্যে এক মৃত হস্তির অস্থি দেখিয়া কহিলেন যে, "আমরা ঐ হস্তিকে বাঁচাই।" ইহা বলিয়া প্রথম অস্থি যুড়িয়া মন্ত্র পড়িতে অস্থি সঞ্চার হইল ; দ্বিতীয় মাংস-শোণিতের মন্ত্র পড়িয়া মাংস-শোণিত সঞ্চার করিলেন ; তৃতীয় চর্মকেশাদি সঞ্চার করিলেন, চতুর্থ জীবদান করামাত্রে হস্তী জীবিত পাইয়া সে-চারিজনকে শুণ্ডে ধরিয়া শিলাতে আছ্ড়াইল। এই চারিজন প্রাণ ত্যাগ করিল ইতি॥

## পত্নী ও উপপতি

এক রথকার অপূর্ব এক রথ নির্মাণ করিয়া আপন স্ত্রীকে কহিল যে, "তুমি সাবধানপূর্বক গৃহে থাকহ, আমি এই রথ বিক্রয় করিয়া অন্য দেশ হইতে আসিব। আমার বিলম্ব প্রায় মাসাধিক হইবেক।" ইহা কহিয়া স্ত্রীর নিকটে বিদায় লইয়া শুভ লগ্নে রথ লইয়া দেশান্তর গমন করিয়া এক নগরে উপস্থিত হইল॥ রথকার বাটী হইতে গমন করিলে পর ঐ স্ত্রী আপন স্বেচ্ছা-ক্রমে ঐ নগরের একজন ধনবানের পুত্রের সহিত ভ্রষ্টা হইল। সে উপপতির সহিত অহর্নিশি ক্রীড়া-কৌতুকে কাল যাপন করে ; প্রত্যহ উপপতির বাটীতে থাকে॥ তাহার পতি প্রায় মাসাবধির পর রথ বিক্রয় করিয়া অনেক মুদ্রা লইয়া আপন

আলয়ে আইল। তাহার স্ত্রী বহুমতে স্বামিকে সেবা দ্বারা সন্তুষ্ট করিল; সে-দিবস উপপতির নিকট সে যাইতে পারিল না॥ পর দিবস সে উপপতির নিকটে গেল, তাহাকে দেখিয়া উপপতি অত্যন্ত কোপান্বিত হইয়া স্ত্রীকে অনেক নিগ্রহ করিয়া কহিল, "তুই কল্য কি-জন্য আমার নিকটে আইলি না?।" সে কহিল, "কল্য আমার স্বামী বাটীতে আসিয়াছেন, এজন্যে আমি আপনকার নিকটে আসিতে পারি নাহি; অদ্য অপরাধ ক্ষমা করুন॥" উপপতি কহিল, "তুমি যদি আপন স্বামিকে নষ্ট করিয়া আইস, তবে তোমাকে ক্ষমা করিব॥" দুষ্টা স্ত্রী আপন পতি বধ করিতে স্বীকার করিয়া সে-স্থান হইতে আপন বাটী আসিয়া দেখে—পতি নিদ্রা যাইতেছে। তাহার নিকটে অল্পে অল্পে আসিয়া তাহার গলদেশে ছুরিকা প্রদান করিয়া তাহায় প্রাণবধের সমাচার উপপতির নিকটে দিল। সে তাহা শ্রবণ করিয়া ঐ স্ত্রীর প্রতি তুষ্ট হইয়া আপন নিকটে তাহাকে রাখিল॥

## কুবেরের বিচার

পদ্মাবতী-নাম নগরীতে মুকুটমণি নামা এক রাজা থাকেন। তিনি কৃষি, বাণিজ্য, প্রজাপীড়ন, হিংসাদি বিবিধোপায় দ্বারা অপরিমিত ধন সঞ্চয় করিয়া ও ধনাশা হইতে নিবৃত্ত না হইয়া এক দিবস সভামণ্ডলীস্থ পণ্ডিতামাত্য প্রভৃতিকে কহিলেন যে, "ধনতুল্য কোন বস্তু নহে। ধন হইতে আপদ-নিস্তার ও সম্মান ও কৌলীন্য ও উত্তমদ্রব্য-ভোগ প্রভৃতি হয়। অতএব ধনাধিষ্ঠাতৃ কুবের দেবতার সহিত মিত্রতা হইলে প্রচুর ধন মিলিতে পারে। যদি কেহ কুবের দেবতার সহিত মিত্রতা করাইতে পারে, তবে তাহাকে লক্ষ সুবর্ণ দি॥" রাজার এই বাক্য শুনিয়া তাঁহার সভাস্থ কবিশেখর নামে পণ্ডিত কহিলেন যে, "হে মহারাজ, ধন হইতে বিদ্যা উত্তম বস্তু। বিদ্যা হইতে বিপত্তারণ ও মর্যাদা ও কৌলীন্য ও ধর্মার্থকামমোক্ষ-রূপ চতুর্বর্গ-প্রাপ্তি হয়। আর বিদ্যার রাজভয় ও চৌরভয় ও অগ্নিভয় ও বণ্টন ও বিদেশ-লওনে প্রয়াস নাই; কিন্তু ধনের এ-সকল আছে। আর বিদ্যার বিতরণেতে ক্ষয় নাই, বরং অতিশয় উত্তরোত্তর বৃদ্ধি হয়; ধন ব্যয় করিলে নষ্ট হয়॥" ইত্যাদি বিদ্যা-প্রশংসা-বাক্য শুনিয়া রাজা ক্রোধাবিষ্ট হইয়া পণ্ডিতের কেশাকর্ষণ করিয়া তীক্ষ্ণ শাণিত খড়্গ হস্তে লইয়া শিরচ্ছেদন করিতে উদ্যত হইলে, পণ্ডিত ভীত হইয়া কহিলেন, "হে মহারাজ, আমি এই পণ্ডিতসমাজ-শোভিত সভামণ্ডলীতে কুবের দেবতাকে আহ্বান করি; তুমি এক মুহূর্তে ক্ষমা কর।" ইহা কহিয়া নানাবিধ গদ্যপদ্য-রচনাতে কুবেরের স্তব করিতে করিতে ঐ স্থানে-অন্তরীক্ষে থাকিয়া কুবের কহিলেন, "হে পণ্ডিত,

তুমি কি-কারণ স্তব করিতেছ ?।" পণ্ডিত কহিলেন, "এই রাজা তোমার সহিত মিত্রতা করিতে চাহেন ॥" তখন কুবের কহিলেন, "সভাস্থ লোকেরা, শুন, ধন-লোভেতে যে মিত্রতা করা, সে কি ? পরধনেতে যে ঐশ্বর্য করা সে কি ? অপাত্রেতে যে বিতরণ করা, সে কি ? পরের নিমিত্ত যে অতিশয় দুঃখ, সে কি ? বিদ্যাহীন হইয়া অধর্মেতে যে ধনসঞ্চয় করা, সে কি ?।" রাজা কুবেরের এই সকল বাক্য শুনিয়া পণ্ডিতের পাদাবনত হইয়া কহিলেন যে, "হে পণ্ডিত, তোমর বিদ্যার প্রভাবে কুবের দেব সাক্ষাৎ হইয়া কথোপকথন করিলেন ; অতএব বুঝিলাম, বিদ্যা-ই উত্তম বস্তু, ধন অত্যন্ত তুচ্ছ। ধনেতে আমার কিছু প্রয়োজন নাই।" ইত্যাদি বাক্যেতে পণ্ডিত প্রসন্ন হইলেন ॥ অনন্তর রাজা ঐ পণ্ডিতের স্থানে ব্রহ্মবিদ্যোপাসনাতে কাল যাপন করিতে লাগিলেন ইতি ॥

## সিংহপত্নীর দত্তক পুত্র

কোন এক মহারণ্যে এক সিংহ সস্ত্রীক হইয়া বসতি করেন, কিন্তু সন্তান-হীনতা-পূর্বক সর্বদা উদ্বিগ্ন। দৈবাৎ সগর্ভা এক কুকুরী ঐ বনে উপবিষ্টা হইয়া সিংহপত্নীর সহিত সাহিত্য করিয়া বাস করিলেক ॥ কিয়দ্দিবসানন্তর কুকুরী অনেক কষ্টে প্রসব হইয়া আপনি প্রাণ ত্যাগ করিলেক। সিংহভার্যা কুকুর-পুত্রকে মাতৃহীন দেখিয়া দয়াপ্রযুক্ত এবং আপনারও সন্তান নাই এ-জন্যেও স্বামির আজ্ঞা লইয়া দত্তক পুত্র করিলেক ॥ কুকুর উহাদিগের উচ্ছিষ্ট মাংস ভোজন-করত হৃষ্টপুষ্টাঙ্গ ও সিংহসহবাস-করত কৃতবিদ্য ও শূর হইল এবং আপনাকে সিংহপুত্র জ্ঞানেতে দাম্ভিক হইল ॥ কিছু দিন গেলে সিংহের ঔরসজাত এক সন্তান হইল ॥ দ্বিতীয় দিবস সিংহদম্পতী দুই পুত্রকে সঙ্গে লইয়া আহারার্থ বন প্রবেশ করিলেক। সিংহবৎস বন মধ্যে এক করিশাবক দেখিয়া তাহার কুম্ভ বিদারণ করিয়া রক্তপানে তৃপ্ত হইয়া বসিলেক। কুকুরবৎস আপন পিতামাতার ভুক্তাবশিষ্ট আহার করিয়া তত্রাগত হইল ॥ তদনন্তর কুকুর সিংহ-পুত্রকে কনিষ্ঠ ভ্রাতৃজ্ঞানেতে দাম্ভিকতা-রূপে জিজ্ঞাসিল, "হে ভ্রাতঃ, আহার কি করিলা ?" সে কহিল, "আপনি কি আহার করিলেন ?" কুকুর কহিল, "পিতা-মাতার ভোজনাবশিষ্ট মাংস খাইয়া তৃপ্ত আছি ॥" তৎপর সিংহবালক কহিল, "হে জেষ্ঠ ভ্রাতঃ, আমরা উচ্ছিষ্টভোক্তা নহি, কিন্তু স্ববাহুবলোপার্জিত করিকুম্ভরক্ত পান করি…" এইমত নানা প্রকার বাক্য দ্বারা উপহাস করিলেক। কুকুর তাহাতে রুষ্ট হইয়া পিতামাতার নিকটে যাইয়া রোদন করত কহিল, "শুন, আমি আপনারদিগের প্রধান পুত্র ; আমাকে উত্তম বিদ্যা শিক্ষা না

করাইয়া কনিষ্ঠ ভ্রাতাকে হস্তিবধাদি বিদ্যা শিক্ষা করাইয়াছেন ॥" সিংহী উত্তর করিলেক. "শুন, বৎস, কনিষ্ঠ পুত্র দ্বিতীয় দিবসের, অতএব বিদ্যাভ্যাসের সময় উহার হয় নাই, তবে করিবধ করিয়া পান করা উহার কুলধর্ম। এজন্যে তুমি ক্রুদ্ধ হইও না, কেননা তোমাকে শতবার শিক্ষা করাইলেও ইহাতে সাহস হইবেক না। তুমি যদ্যপি শূর ও কৃতবিদ্য হইয়াছ, তথাচ তুমি যে-বংশজাত, তাহার ক্ষমতা এ নহে। অতএব এজন্যে ম্লান হইও না।" এই উত্তর শুনিয়া কুকুর দন্তচ্যুত হইয়া নতবদনে রহিল ॥

অতএব কহি, সকলে শ্রবণ কর ঃ যদি কোন অধম-বংশজাত ব্যক্তিও উত্তম সংসর্গে থাকিয়া কৃতবিদ্য হয় তথাচ তাহার বংশাধিক ক্ষমতা ও উত্তমতা প্রায় হয় না ॥

## শশকের বুদ্ধিবলে শৃগালের প্রাণনাশ

এক শশককে ব্যাঘ্র ভক্ষণ করিতে উদ্যত হইলে সে-শশক ভয়েতে শৃগালের গর্তে প্রবিষ্ট হইল। সে-গর্তে শৃগাল ছিল। শশককে তাড়াইবার সময় শশক কহিল ঃ "হে মাতুল, আমাকে তোমার নিকটে রাজা পাঠাইয়াছেন। এই বনে সিংহ মহারাজ অতি বড় বৃদ্ধ হইয়াছেন, তিনি তীর্থাটন করিতে যাইবেন, এ-নিমিত্তে আমাকে কহিলেন, 'শৃগালকে আমার নিকটে আন, তাহাকে রাজ্যাধিকার দিয়া আমি তীর্থাটন করিতে যাইব ॥' অতএব আমি তোমার নিকটে আসিয়াছি, তুমি চল।" ইহা শুনিয়া শৃগাল বড় হৃষ্ট হইয়া কহিল, "হে ভাগিনেয়, শুভ যাত্রা কর ॥" তখন শশক কহিল, "তুমি গুরুলোক, মান্য তুমি, অগ্রে চল।" ইহা শুনিয়া শৃগাল অগ্রগামী হইলে শশক মনে বিচার করিল, গর্তের ধারে ব্যাঘ্র বসিয়া আছে, তাহাকে দেখিলে শৃগাল নির্গত হইবে না। পুনর্বার উপায় করিয়া কহিল, "হে মাতুল, তুমি আমার দিগে মুখ কর।" মাতুল-ভাগিনেয় দুইজন কথোপকথন করিতে করিতে "যাই" এই বাক্য শুনিয়া শৃগাল-গর্তের দ্বার পশ্চাৎ করিয়া শশকের দিগে মুখ করিয়া পাছু লইয়া চলিতে লাগিল। গর্তের দ্বারের নিকট হইতে ব্যাঘ্র শৃগালকে ধরিয়া ভক্ষণ করিল। শশক বুদ্ধিবলে আপন প্রাণ রক্ষা করিল ॥

## মৃগরূপী রাক্ষস-বধ

শাম্বর দেশে নিপুণ, মহাবল, পরাক্রান্ত, আজানুবাহু, গজস্কন্ধ, কম্বুগ্রবী, কবাটবক্ষঃ, সূর্যবৎ-তেজস্বী, সিংহপ্রতাপ মীরধ্বজ নামে এক রাজা চন্দ্রদ্বীপ পর্বতে বসতি করিতেন। তাঁহার নিত্য ক্রিয়া এই ঃ প্রাতঃকালে গাত্রোত্থান

করিয়া সন্ধ্যাবন্দনাদি নিত্যকর্মান্তর নানাবিধ যজ্ঞীয় মৃগবধ করিয়া অতিথি-পূজন করিতেন ॥ এক দিবস হম্বী নামে এক মায়াবী রাক্ষস সেই-বনে আসিয়া মৃগরূপ ধারণ করিয়া অভিনব তৃণ ভক্ষণ করিতেছে। পরে সেই রাজা মৃগয়া-বিহার করিতে তদ্বনে গমন করিয়া সেই মৃগ দর্শন করিয়া তাহার বধোপায় চিন্তা করিলেন: "কি রূপে ইহাকে বধ করি ? এ অতি তেজস্বী ও বায়ুবেগ-গামী— বাণেতে অবধ্য। অতএব সিংহরূপ ধারণ করিয়া ইহার বধ কর্তব্য ॥" পরে রাজা সিংহরূপ ধারণ করিয়া মৃগের নিকটে গমন করিলেন। সেই রাক্ষস সিংহ দেখিয়া নিজ রূপ ধারণ করিলেক। রাজাও স্বকীয় রূপ ধারণ করিয়া সেই রাক্ষসের সহিত ঘোরতর যুদ্ধ করিয়া রাক্ষসকে নষ্ট করিলেন ॥

## বন্ধুর বিক্রয়, নমাজ-পড়া ব্রাহ্মণ

এক গ্রামে দুই জুয়াচোর থাকে। তাহারা একদিন পরস্পর বিচার করিয়া এই স্থির করিল যে, "বসিযা থাকিলে কিছু হইতে পারে না ; চল, কোন স্থানে যাইয়া ধনানয়ন করি।" ইহা কহিয়া দুইজন এক দেশে যাইয়া বড় তৃষার্ত হইয়া কহিল যে, "চল, এই গ্রামে বড় এক ধনী আছে ; তাহার নিকটে কিছু খাদ্য সামগ্রী চাহিয়া আনি।" তাহাতে একজন কহিল, "আমি আর চলিতে পারি না, তুমি যাও।" ইহা শুনিয়া সে বলিল, "ভাল আমি যখন ডাকিয়া তোমাকে এই কথা কহিব যে, 'তুমি সম্মতিপূর্বক কহিলে ইনি টাকা দেন,' তখন তুমি কহিও যে, 'আমার কর্তা উনি ; উনি যাহা করেন, আমি তাহাতেই আছি'।" ইহাতে ঐ ব্যক্তি স্বীকৃত হইলে পর সে চলিল ও ধনির বাটিতে যাইয়া কহিল, "হে মহাশয়, আমার একজন ক্রীত চাকর ব্রাহ্মণ আছে; তাহাকে আমি বিক্রয় করিব। সে সকল-কর্মোপযুক্ত। যদি মহাশয় লন, তবে অল্প মূল্যে পান। ইহার মূল্য অশীতি টাকা হইবে। এখন বিবেচনা করুন।" ইহা শুনিয়া ধনী কহিল, "সে-লোক কোথা আর সে ইহাতে সম্মত আছে কি না ?" ইহা শুনিয়া কহিল, "সে-লোক ঐ গাছের তলে বসিয়া আছে।" ধনী কহিল, "অগ্রে তাহাকে জিজ্ঞাসা করা যাউক।" ইহা শুনিয়া ঐ ব্যক্তি কহিল, "আমি এখানে থাকিয়া ডাকিয়া কহি ; তোমরা বরং তাহার সম্মতি বুঝিয়া আমাকে টাকা দেও, আমিও তোমাকে বিক্রয়-খত লিখিয়া দি।" ইহা শুনিয়া তাহাকে ডাকিয়া কহিল। যেরূপ পূর্বে কহিয়াছিল সেইরূপ সঙ্কেত জ্ঞান করিয়া সে-ব্যক্তি স্বীকৃত হইয়া কহিল যে, "দেও, আমি সম্মত আছি।" এইরূপে তাহাকে বিক্রয় করিয়া টাকা লইয়া তাহার নিকটে যাইয়া কহিল যে, "তোমাকে আমি বিক্রয় করিয়াছি ; এই লোক তোমাকে কিনিল।"

সে ইহা শুনিয়া চুপ করিয়া রহিল। পরে তাহাকে ঐ ধনী গৃহে লইয়া কহিল যে, "তুমি আমার বাটীর মধ্যে সাবধান হইয়া থাকিবা আর ঠাকুর-পূজার পুষ্পাদি চয়ন করিবা এবং বাহির-বাটীর লোকদিগের রন্ধনাদি করিবা—এই কর্মে তুমি নিযুক্ত হইলা।" পরে সে ঐ কর্ম প্রত্যহ করে। এইরূপ কিছু দিন গেল। পরে সে মনে মনে বিবেচনা করিল যে, "পরবশ হইয়া আর কত দিন থাকিব ? এ কিছু নয়···" বলিয়া ঐ ধনীর পুষ্পোদ্যানে তিন সন্ধ্যা যাইয়া চতুর্দিক নিরীক্ষণ করে আর নমাজ করে। এইরূপে প্রত্যহ নমাজ করে। ইতোমধ্যে দৈবাৎ এক ব্যক্তি তাহা দেখিতে পাইয়া বিস্ময়াপন্ন হইয়া ধনিকে কহিল, "হে মহাশয়, তুমি যে-চাকর রাখিয়াছ, সে কি লোক ?" ধনী কহিল, "সে ব্রাহ্মণ।" এ কহিল, "কখনও ও সে ব্রাহ্মণ নয়। কোথা কে শুনিয়াছে যে ব্রাহ্মণ নমাজ করে ?" ধনী কহিল, "সে কি ?" এ কহিল, "আইস, দেখ ঃ সে তোমার পুষ্পোদ্যানে নমাজ করিতেছে।" ধনী গিয়া সেরূপ দেখিয়া বড় ভীত হইয়া তাহাকে ডাকাইয়া জিজ্ঞাসা করিল যে, "বাপু তোমার ভয় নাই। তুমি পুষ্পোদ্যানে কি করিতেছিলা ?" ইহা শুনিয়া সে কহিল যে, "আমার জাতির কর্তব্য যে কর্ম, আমি তাহাই করিতেছি।" ইহা শুনিয়া ধনী কহিল, "তুমি এ-কথা কাহাকেও কহিও না। আমি তোমাকে হাজার টাকা দি ; তুমি টাকা লইয়া এখান হইতে যাও।" তাহাতে সে স্বীকার করিয়া টাকা লইয়া সেখান হইতে আপন বাটীতে যাইতে যাইতে ভাবিল যে, "আমাকে যে বেচিয়া আসিয়াছে, তাহার স্ত্রীকে আগে বিধবা করি—তবে ঘরে যাইব।" ইহা বলিয়া তাহার বাটী যাইয়া কহিল, "বাটী কেহ আছ কি না ?" ইহা শুনিয়া সেই ব্যক্তির স্ত্রী তাহার গলার স্বর শুনিয়া বুঝিল যে, "আমার স্বামী বিদেশে গিয়াছিলেন, তিনি আইলেন, কেননা তাঁহার সঙ্গী আইল।" ইহা ভাবিয়া বাহিরে আসিয়া তাহার সহিত দেখা করিয়া কহিল, "কৈ, তিনি কোথা ?" ইহা শুনিয়া সে আপন কপালে ঘা মারিয়া কহিল যে, "তোমার কপাল পুড়িয়াছে ঃ আজি দশ দিন তাঁহার মৃত্যু হইয়াছে।" সে স্ত্রী ইহা শুনিয়া মূর্চ্ছিত হইয়া ভূমিতে পড়িয়া কান্দিতে লাগিল। পরে সে সান্ত্বনা করিয়া তাহার অঙ্গের অলঙ্কার ত্যাগ করাইল এবং পরদিন তাহার যথাসর্বস্ব বিক্রয় করাইয়া শ্রাদ্ধ করাইল। পরে ঐ ব্যক্তি বাটী আসিয়া-সকল শুনিয়া তাহার সহিত মিলন করিল এবং উভয়ে পরস্পর যথেষ্ট প্রশংসা করিল ইতি।

## "গাধা কি কখনও ঘোড়া হয় ?"

আকবর শাহ নামে দিল্লীর বাদশাহ ছিলেন। তাঁহার গুণ লোকাতীত। তাঁহার এক মন্ত্রী—ব্রাহ্মণ জাতি, বীরবর নামে—অত্যন্ত বুদ্ধিমান ছিলেন। একদিন বাদশাহ বীরবরকে জিজ্ঞাসা করিলেন, "হে বীরবর, মসলমানের মত বড় কি হিন্দুর মত বড় ?" ইহা শুনিয়া বীরবর কহিলেন, "হে খোদাবন্দ, আমি ইহার উত্তর কিছু করিতে পারি না। আপনি ইহার তজবীজ করিয়া বুঝুন ঃ সকল জাতি হইতে নীচ কোন জাতিকে মসলমানের মতে আনিতে আজ্ঞা হউক।" বাদশাহ ইহা শুনিয়া সকল হাড়ীরদিগকে আপন দেশে মসলমান করিতে আজ্ঞা দিলেন। তাহাতে হাড়ীরা মসলমান হইবার ভয়েতে কেহ কেহ সে-দেশ ত্যাগ করিয়া দেশান্তরে পলাইল ; কেহ কেহ বাদশাহের নিকটে নালস করিল, "হে খোদাবন্দ, নিরাপরাধে আমারদের এ-দণ্ড কেন কর ?" ইহা শুনিয়া বাদশাহ কহিলেন, "হে বীরবর, ইহাতে বুঝি হিন্দু হইতে মসলমান নীচ, কেননা হাড়ীরাও মসলমান হইতে চাহে না ; অতএব আমি হিন্দু হইতে বাসনা করি, তুমি আমাকে হিন্দু কর।" বীরবর কহিলেন, "হে খোদাবন্দ, সপ্তাহের মধ্যে আমি তোমাকে হিন্দু করিব।" পর একদিন বাদশাহের সম্মুখবর্তি কোন এক পুষ্করিণীতে বীরবর এক গর্দভের গাত্র ঘর্ষণ করিতে লাগিল। ইহা দেখিয়া দূর হইতে বাদশাহ দেখিয়া চাকরকে কহিলেন "দেখ, বীরবর কি-পাগল হইয়াছে! গর্দভের গাত্র-মার্জন কেন করিতেছে ? উহাকে ডাক।" পরে ডাকিলে বীরবর আইল। বাদশাহ বীরবরকে জিজ্ঞাসা করিলেন, "হে বীরবর, গর্দভের গাত্র-মার্জন কেন কর ?" বীরবর কহিল, "হে খোদাবন্দ, গাধাকে ঘোড়া করিব।' ইহা শুনিয়া বাদশাহ কহিলেন, "তুমি নির্বোধ! গাধা কি কখনও ঘোড়া হয় ?" বীরবর কহিলেন, "হে খোদাবন্দ, তবে মসলমান কি-রূপে হিন্দু হইতে পারে ?" ইহা শুনিয়া বাদশাহ বীরবরের প্রতি সন্তুষ্ট হইয়া যথেষ্ট পারিতোষিক দিলেন ইতি।

## "তুমি একবার ব্যাঘ্র হও···"

এক গ্রামে জটিল রামকৃষ্ণ নামে এক ক্ষত্রিয় —স্ত্রীপুরুষে—বাস করে। সে যুবাকালে কামরূপ-তীর্থে গিয়া কথকগুলি মন্ত্র শিক্ষা করিয়া স্বদেশে আইল। একদিন, স্ত্রীপুরুষে প্রস্তাব-ক্রমে, কহিল, "হে প্রিয়ে, আমি মন্ত্র-প্রভাবে সকল জন্তু হইতে পারি।" তাহার স্ত্রী কহিল, "হে নাথ, আমি কখনও ব্যাঘ্র দেখি নাই অতএব তুমি একবার ব্যাঘ্র হও।" সে কহিল, "ব্যাঘ্র হওয়া বড় বিষম।

দেখিও সাবধান! মন্ত্রপূত করিয়া এই জল রাখি; আমি ব্যাঘ্র হইলে আমার মস্তকে এই জল দিও, পুনর্বার মানুষ হইব। এ-জল আমার মস্তকে না দিলে মনুষ্য হইতে পারিব না।" তাহার স্ত্রী তাহা স্বীকার করিলে সে এক পাত্রে মন্ত্র পড়িয়া জল রাখিয়া আপনি মন্ত্র-প্রভাবে এক ভয়ানক ব্যাঘ্র হইল। তাহা দেখিয়া তাহার স্ত্রী ভয়েতে অজ্ঞানাবৃতা হইয়া সে-জল মৃত্তিকাতে ফেলিয়া পলায়ন করিল। তখন ব্যাঘ্র কাতর হইয়া দুই তিন দিন তথায় রহিল; পরে ক্ষুধায় পীড়িত হইয়া গো-মনুষ্যাদি ভক্ষণ করিতে লাগিল ইতি। অতএব পরকে অতি প্রত্যয় করিবে না ইতি।

## মূষিকের গর্তে টাকা

এক পথিমধ্যে এক ইন্দুর গর্ত করিয়া বাস করে। সে কোন প্রকারে একটি টাকা পাইয়া সর্বদা গোপন করিয়া রাখে। সে টাকার বলে সে সকলের উপর পরাক্রম করিয়া যায়। একদিন সে-দেশীয় রাজা হস্তির উপর আরোহণ করিয়া ঐ পথ দিয়া যান—তাহা দেখিয়া ইন্দুর রাজহস্তিকে কামড়াইতে দীর্ঘ রব করিয়া দৌড়িল। তাহা দেখিয়া রাজা আশ্চর্য জ্ঞান করিয়া বিবেচনা করিলেন যে, "এতাদৃশ ব্যক্তির এত বল বিনা অর্থে হয় না, অতএব ইহার নিকট বুঝি ধন থাকিবে।" ইহা চিন্তা করিয়া আপন দাসেরদিগকে আজ্ঞা করিলেন যে, "দেখ, এ-ইন্দুরের গর্তে কি আছে?" ইহা শুনিয়া দাসেরা সে-গর্ত খনন করিয়া একটি টাকা পাইয়া রাজাকে দিল। ইন্দুর গর্তে প্রবেশ করিয়া টাকা দেখিতে না পাইয়া সেই শোকে কাতর হইয়া মৃতপ্রায় হইল—আর কাহাকেও কামড়াইতে যায় না অতএব ক্ষুদ্র লোকের ধন হইলে এইরূপ অহঙ্কার হয় ইতি।

## কৃষকপত্নীর গণনায় মাছের হিসেব

এক কৃষক লাঙ্গল চসিতে গিয়া কোন খালে গোটা চর্বিশেক মৎস্য ধরিয়া গৃহে আসিয়া আপন গৃহিণীকে পাক করিতে দিয়া আপনি পুনর্বার লাঙ্গল চসিতে গেল॥ তাহার গৃহিণী সে-মৎস্য কয়টি পাক করিয়া মনে বিবেচনা করিল যে, "মৎস পাক করিলাম; কিন্তু কি-প্রকার হইয়াছে, চাখিয়া দেখি।" ইহা ভাবিয়া কিঞ্চিৎ ঝোল লইয়া খাইয়া দেখিল যে, ঝোল সরস হইয়াছে। পরে পুনর্বার মনে ভাবিল, "মৎস্য কি-রূপ হইয়াছে, তাহাও চাখিয়া দেখি।" ইহা ভাবিয়া একটি মৎস্য খাইল। পুনর্বার চিন্তা করিল যে, "ওটি কি-রূপ

হইয়াছে, তাহাও চাখিতে হয়।" ইহা ভাবিয়া সেটিও খাইল। এইরূপে খাইতে খাইতে একটিমাত্র অবশিষ্ট রাখিল॥ পরে কৃষক ক্ষেত্র হইতে বাটী আইলে তাহার গৃহিণী সেই মৎস্য আর অন্ন তাহাকে দিলে কৃষক কহিল, "এ কি ? চব্বিশটা মৎস্য আনিয়াছি, আর কি হল ?।" তখন তাহার স্ত্রী মৎস্যের হিসাব দিলঃ "মাছ আনিলা ছয় গণ্ডা ; চিলে নিলে দু গণ্ডা বাকী রহিল ষোল। তাহা ধুতে আটটা জলে পলাইল, তবে থাকিল আট। দুইটায় কিনিলাম দুই আটি কাট, তবে থাকিল ছয়। প্রতিবাসিকে চারিটা দিতে হয়, তবে থাকিল দুই। আর একটা চাখিয়া দেখিলাম মুই। তবে থাকিল এক ; ঐ পাত-পানে চাহিয়া দেখ। এখন হইস যদি মানুষের পো, কাঁটাখান খাইয়া মাছখান থো। আমি যেঁই মেয়ে তেঁই হিসাব দিলাম কয়ে।" এইরূপ মৎস্যের হিসাব কৃষকের প্রত্যয় জন্মাইল ইতি ॥*

* 'ইতিহাসমালা'র মোট দেড়শত আখ্যানের মধ্য থেকে এখানে নমুনাস্বরূপ প্রথম দশটি এবং শেষের পাঁচটি মোট পনেরটি উদ্ধৃত হল।—সম্পাদক

## বত্রিশ সিংহাসন

১৮০২ খ্রীঃ অঃ

### মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কার ১৭৬২-১৮১৯

আনুমানিক ১৭৬২ খ্রীঃ অব্দে মেদিনীপুরে মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের চট্টোপাধ্যায় উপাধিক রাঢ়ীয় ব্রাহ্মণবংশে জন্ম হয়। সেকালে মেদিনীপুর উড়িষ্যার অন্তর্ভুক্ত ছিল বলে কেউ কেউ তাঁকে ওড়িয়া বলে ভুল করেছেন। তিনি উত্তরকালে নাটোরের সভাপণ্ডিতের কাছে শিক্ষালাভ করেন। কৈশোরে নাটোরে এবং পরবর্তীকালে তিনি কলিকাতায় বাস করেন। কলিকাতার টোলে ছাত্র পড়িয়ে তিনি সর্বজনশ্রদ্ধেয় পণ্ডিত বলে সুখ্যাতি লাভ করেছিলেন। অতঃপর কেরী সাহেবের অধ্যক্ষতায় ফোর্ট উইলিয়ম কলেজের বাংলা বিভাগ গঠিত হলে মৃত্যুঞ্জয় মাসিক দু'শ টাকা বেতনে বাংলার পণ্ডিত নিযুক্ত হন (১৮০১)। মার্শম্যান তাঁর কাছে সংস্কৃত শিক্ষা করেছিলেন, কেরীও সংস্কৃত রচনায় তাঁর সহায়তা লাভ করেছিলেন। ১৮০৫ খ্রীঃ অব্দে কেরীর অনুরোধে কলেজ-কর্তৃপক্ষ তাঁকে সংস্কৃত ভাষার অধ্যাপক পদও দিয়েছিলেন। ক্রমে তাঁর পাণ্ডিত্যের খ্যাতি চারিদিকে ছড়িয়ে পড়ল। সনাতন ও রক্ষণশীল পন্থায় তাঁর অধিকতর আস্থা ছিল বলে তিনি রামমোহনের অনেক সংস্কার ও আন্দোলন সমর্থন করতে পারেননি। উভয়ের মধ্যে কিছু বাদ-প্রতিবাদ ও বিতর্কের সৃষ্টি হলেও কেউ কাউকে অশ্রদ্ধা করতেন না।

তখন আদালতে হিন্দুর সম্পত্তিবিভাজন ও উত্তরাধিকারী নিয়ে সমস্যা উপস্থিত হলে হিন্দু স্মৃতিমতেই তার মীমাংসা হত। সেইজন্য একজন শাস্ত্রজ্ঞ হিন্দুপণ্ডিত শ্বেতাঙ্গ বিচারককে সাহায্য করতেন। তাঁকে জজ-পণ্ডিত বলা হত। সুপ্রীম কোর্টের জজ-পণ্ডিতের পদ খালি হলে প্রধান বিচারপতি স্যার ফ্রান্সিস্ ম্যাক্‌নটন মৃত্যুঞ্জয়কেই ঐ পদে নিযুক্ত করতে চাইলেন। কারণ তখন কলকাতায় মৃত্যুঞ্জয়ের পাণ্ডিত্যের খ্যাতি শ্বেতাঙ্গ বিদ্বৎসমাজেও ছড়িয়ে পড়েছিল। তিনি দীর্ঘ পনের বৎসর অত্যন্ত যোগ্যতার সঙ্গে ফোর্ট উইলিয়ম কলেজে বাংলা ও সংস্কৃতের অধ্যাপনা করার পর ১৮১৬ খ্রীঃ অব্দ থেকে সুপ্রীম কোর্টের জজ-পণ্ডিতের পদ অলঙ্কৃত করেন। পুরাতন পন্থায় শিক্ষিত হলেও মৃত্যুঞ্জয় আধুনিক শিক্ষাদীক্ষার বিরোধী ছিলেন না। ১৮১৭ খ্রীঃ অব্দে হিন্দু কলেজে প্রতিষ্ঠার জন্য নিয়মাবলী-নির্ধারক কমিটি গঠিত হলে তিনি তার

অন্যতম সদস্য নির্বাচিত হয়েছিলেন। ১৮১৭ খ্রীঃ অব্দে স্থাপিত 'ক্যালকাটা স্কুলবুক সোসাইটি'র পরিচালক-সমিতির তিনি অন্যতম সদস্য হয়েছিলেন। ১৮১৮ খ্রীঃ অব্দে চার মাসের ছুটি নিয়ে মৃত্যুঞ্জয় তীর্থ দর্শনে যাত্রা করেন এবং বারাণসী, প্রয়াগ, গয়া প্রভৃতি তীর্থপরিক্রমার পর বাড়ী ফিরবার সময়ে ১৮১৯ খ্রীঃ অব্দের মাঝামাঝি মুর্শিদাবাদের নিকট ভাগীরথীতীরে লোকান্তরিত হন।

মৃত্যুঞ্জয় সংস্কৃত ও বাংলায় অসাধারণ পণ্ডিত ছিলেন। বিদ্যাসাগরের পূর্বে তাঁকেই প্রথম গদ্যশিল্পী আখ্যা দেওয়া যেতে পারে। কেরী সাহেবের অনুরোধে ফোর্ট উইলিয়ম কলেজের 'অভিনব যুবক সাহেব-জাতের' জন্য মৃত্যুঞ্জয় ১৮০২ থেকে ১৮০৮ খ্রীঃ অব্দের মধ্যে এই গ্রন্থগুলি রচনা করেন ঃ

১. বত্রিশ সিংহাসন (১৮০২) ; ২. হিতোপদেশ (১৮০৮), ৩. রাজাবলি (১৮০৮)। 'বেদান্তচন্দ্রিকা'য় (১৮১৭) গ্রন্থকাররূপে তাঁর নাম ছিল না, কারণ এটি রামমোহনের বেদান্ত-অনুবাদের বিরুদ্ধে প্রচারিত হয়। নানা সূত্র থেকে জানা গেছে, মৃত্যুঞ্জয়ই এই বিতর্কমূলক পুস্তিকার রচনাকার। তাঁর সর্বাপেক্ষা প্রচারিত গ্রন্থ 'প্রবোধচন্দ্রিকা' অনুমান ১৮১৩ খ্রীঃ অব্দে রচিত হলেও তাঁর মৃত্যুর জন্য এটি বহুদিন মুদ্রিত হয়নি। ১৮৩৩ খ্রীঃ অব্দে এটি শ্রীরামপুর মুদ্রাযন্ত্র থেকে মার্শম্যানের সংক্ষিপ্ত ভূমিকাসহ প্রকাশিত হয়। এটির জনপ্রিয়তার অন্যতম কারণ, এটি দীর্ঘকাল কলকাতা বিশ্ববিদ্যালয়ের অন্তর্ভুক্ত কলেজসমূহের পাঠ্যগ্রন্থ ছিল। এ ছাড়াও* তিনি নানা শাস্ত্রগ্রন্থ অনুবাদ করেছিলেন। তার মধ্যে 'দায়রত্নাবলী' (১৮০৫) ও 'সাংখ্যভাষাসংগ্রহ' (১৮১৮) উল্লেখ করা যেতে পারে। 'দায়রত্নবলী'র কোন মুদ্রিত কপি পাওয়া যায়নি। 'সাংখ্যভাষাসংগ্রহ' তাঁর পুত্র রামজয় তর্কালঙ্কারের নামে প্রকাশিত হলেও এই অনুবাদে তাঁরও যথেষ্ট প্রভাব ছিল। সংস্কৃত হিতোপদেশ সম্পাদনা এবং সংস্কৃত ব্যাকরণ রচনায় কেরীকে তিনি প্রভূত সাহায্য করেছিলেন। বাংলা গদ্যের প্রথম দিকের ইতিহাসে রামমোহন ও বিদ্যাসাগরের সঙ্গে মৃত্যুঞ্জয় বিদ্যালঙ্কারের নামও উল্লিখিত হওয়া উচিত।

* সম্প্রতি (১৩৭৭) মৃত্যুঞ্জয়ের নামে 'বাঙ্গালা ভাষার ব্যাকরণ' শীর্ষক যে পুস্তকটি প্রকাশিত হয়েছে, সেটি প্রকৃতপক্ষে তাঁরই রচনা কিনা সেবিষয়ে আমাদের বিশেষ সন্দেহ আছে।—সম্পাদক

# বত্রিশ সিংহাসন।—

সংগ্রহ ভাষাতে।—

শ্রীমৃত্যুঞ্জয় শর্ম্মণা ক্রিয়তে।—

শ্রীরামপুরে তৃতীয় বার ছাপা হইল।—
শন ১৮১৮।—

দৈব লৌকিকোভয় সামর্থ্য সম্পন্ন শ্রীবিক্রমাদিত্য নামে এক রাজাধিরাজ হইয়াছিলেন। দেবপ্রসাদলব্ধ দ্বাত্রিংশৎ পুত্তলিকাযুক্ত রত্নময় এক সিংহাসন তাঁহার বসিবার ছিল। ঐ শ্রীবিক্রমাদিত্য রাজার স্বর্গারোহণ পরে সেই সিংহাসনে বসিবার উপযুক্ত পাত্র কেহ না থাকাতে সিংহাসন মৃত্তিকার মধ্যে প্রোথিত হইয়াছিল। কিছু কাল পরে শ্রীভোজরাজার অধিকারের সময়ে ঐ সিংহাসন প্রকাশ হইল। তাহার উপাখ্যানের বিস্তার এই।—

# বত্রিশ সিংহাসন।—

দক্ষিণ দেশে ধারা নামে এক পুরী ছিল সেই নগরের নিকটে সম্বদকর নামে এক শস্য ক্ষেত্র থাকে তাহার কৃষকের নাম যজ্ঞদত্ত সেই কৃষক শস্য ক্ষেত্রের চতুর্দিগে পরিখা করিয়া তাল তমাল পিয়াল হিন্তাল বকুল আম্র আম্রাতক চম্পক অশোক কিংশুক বক গুবাক নারিকেল নাগকেশর মাধবী মালতী যুথী জাতী সেবতী কদলী দাড়িমী তগর কুন্দ মল্লিকা দেবদারু প্রভৃতি নানা জাতীয় বৃক্ষ রোপণ করিয়া এক উদ্যান করিয়া আপনি সেই উদ্যানের মধ্যে থাকে। সেই উপবনের নিকট নিবিড় ভয়ানক বন ছিল সে বনহইতে হস্তী ব্যাঘ্র মহিষ গাণ্ডার বানর বনশূকর শশক ভালুক হরিণাদি অনেক পশু জন্তু আসিয়া শস্য প্রত্যহ নষ্ট করে এ জন্য যজ্ঞদত্ত অত্যন্ত উদ্বিগ্ন হইয়া শস্য রক্ষার কারণ ক্ষেত্রের মধ্যে এক মঞ্চ করিয়া আপনি তথাতে থাকিল। মঞ্চের উপরে যতক্ষণ বসিয়া থাকে ততক্ষণ রাজাধিরাজের যেমত প্রতাপ ও শাসন ও মন্ত্রণা সেই মত প্রতাপ ও শাসন ও মন্ত্রণা কৃষক করে যখন মঞ্চহইতে নামে তখন জড়ের প্রায় থাকে। ইহা দেখিয়া কৃষকের পরিজন লোকেরা বড়ই বিস্মিত হইয়া পরস্পর কহে এ কি আশ্চর্য্য। এই বৃত্তান্ত লোক পরম্পরাতে দ্বারপুরীর রাজা ভোজ শুনিলেন। অনন্তর রাজা কৌতুকাবিষ্ট হইয়া মন্ত্রী সামন্ত সৈন্য সেনাপতির সহিত মঞ্চের নিকটে গিয়া কৃষকের ব্যবহার প্রত্যক্ষ দেখিয়া আপনার অত্যন্ত বিশ্বাসপাত্র এক মন্ত্রীকে মঞ্চের উপরে বসাইলেন। সেই মন্ত্রী যাবৎ মঞ্চের উপরে থাকে তাবৎ রাজাধিরাজের প্রায় প্রতাপ ও শাসন ও মন্ত্রণা করে। ইহা দেখিয়া রাজা চমৎকৃত হইয়া বিচার করিলেন যে এ শক্তি মঞ্চের নয় এবং কৃষকেরো নয় এবং মন্ত্রীর নয় কিন্তু এ স্থানের মধ্যে চমৎকার কোনহ বস্তু আছেন তাহারি শক্তিতে কৃষক রাজাধিরাজপ্রায় হয়। ইহা নিশ্চয় করিয়া দ্রব্যের উদ্ধার কারণ সেই স্থান খনন করিতে মহারাজ আজ্ঞা দিলেন। আজ্ঞা পাইয়া ভৃত্যবর্গেরা খনন করিল। তৎপর সেই স্থানহইতে প্রবাল মুক্তা মাণিক্য হীরক সূর্য্যকান্ত চন্দ্রকান্ত নীলকান্ত পদ্মরাগ মণিগণেতে জড়িত বত্রিশ পুত্তলিকাতে শোভিত তেজোময় এক দিব্য রত্নসিংহাসন উঠিলেন। সেই সিংহাসনের তেজে রাজা ও রাজার পরিজন লোকেরা সিংহাসন প্রতি অবলোকন করিতে পারিলেন না। তৎপর রাজা হৃষ্টচিত্ত হইয়া আপনার

রাজধানীতে সিংহাসন আনয়নের ইচ্ছা করিয়া ভৃত্যবর্গেরদিগকে আজ্ঞা করিলেন। আজ্ঞা পাইয়া ভৃত্যবর্গেরা সিংহাসন চালন কারণ অনেক যত্ন করিল সে স্থানহইতে সিংহাসন নড়িল না। তৎপর আকাশবাণী হইল যে হে রাজন্ নানাবিধ বস্ত্র অলঙ্কারাদি উপকরণ দিয়া এ সিংহাসনের পূজা বলি দান হোম কর তবে সিংহাসন উঠিবে তাহা শুনিয়া রাজার সেই রূপ করাতে সিংহাসন অনায়াসে উঠিলেন।—

তৎপর ধারা নামে নিজ রাজধানীতে সিংহাসন আনিয়া স্বর্ণ রূপ্য প্রবাল স্ফটিকময় স্তম্ভেতে শোভিত রাজসভা স্থানের মধ্যে স্থাপিত করিলেন। পরে রাজা সেই সিংহাসনে বসিতে ইচ্ছা করিয়া পণ্ডিত লোকেরদিগকে আনাইয়া শুভ ক্ষণ নিরূপণ করিয়া ভৃত্যবর্গেরদিগকে অভিষেক সামগ্রী আয়োজন করিতে আজ্ঞা করিলেন। ভৃত্যবর্গেরা আজ্ঞা পাইয়া দধি দূর্ব্বা চন্দন পুষ্প অগুরু কুঙ্কুম গোরোচনা ছত্র তরাস চামর ময়ূরপুচ্ছ অস্ত্র শস্ত্র পতি পুত্রবতী স্ত্রীগণের হস্তেতে দর্পণাদি অধিবাস সামগ্রী সপ্তদ্বীপা পৃথিবীর চিহ্নেতে চিত্রিত এক ব্যাঘ্রচর্ম্ম এই সকল শাস্ত্রোক্ত রাজাভিষেকসামগ্রী আয়োজন করিয়া রাজার নিকটে নিবেদন করিল। তৎপর শ্রীভোজরাজ গুরু পুরোহিত ব্রাহ্মণ পণ্ডিতবর্গ মন্ত্রী সামন্ত সৈন্য সেনাপতিতে বেষ্টিত হইয়া সিংহাসনে বসিয়া অভিষিক্ত হইবার নিমিত্তে সিংহাসনের নিকটে উপস্থিত হইলেন ইত্যবসরে সিংহাসনের প্রথম পুত্তলিকা রাজাকে কহিতে লাগিলেন।—

হে রাজন্ শুন যে রাজা গুণবান্ অত্যন্ত ধনবান্ অতিশয় দাতা অত্যন্ত দয়ালু অতি বড় শূর সাত্ত্বিক স্বভাব সদা উৎসাহশীল প্রবলপ্রতাপ হন সেই রাজা এই সিংহাসনে বসিবার যোগ্য অন্য সামান্য রাজা উপযুক্ত নয়। ইহা শুনিয়া রাজা কহিলেন হে পুত্তলিকে আমি যাচঞা মাত্রে উপযুক্ত পাত্র বুঝিয়া সার্দ্ধ লক্ষ সুবর্ণ দি অতএব আমাহইতে অধিক দাতা পৃথিবীতে অন্য কে আছে। ইহা শুনিয়া পুত্তলিকা উপহাস করিয়া কহিলেন। হে রাজন্ শুন যে লোক মহৎ হয় সে আপনার গুণ আপনি বর্ণনা করে না তুমি আপন গুণ আপনি ব্যাখ্যা করিলা ইহাতেই বুঝিলাম তুমি অতি ক্ষুদ্র। বড় লোক সেই যাহার গুণ অন্যে বর্ণন করে আপনার গুণ আপনি বর্ণন করণেতে কিছু ফল নাহি পরন্তু লোকেরা নির্লজ্জ বলে যেমত যুবতী স্ত্রী আপন স্তন আপনি মর্দ্দন করিলে কিছু সুখ নাহি কিন্তু লোকেরা নির্লজ্জ বলে। পুত্তলিকার এই বাক্য শুনিয়া রাজা অত্যন্ত লজ্জিত হইয়া কহিলেন হে পুত্তলিকে এ সিংহাসন কাহার ও কিরূপে হইয়াছে বৃত্তান্ত কহ। পুত্তলিকা কহিলেন মহারাজ সিংহাসনের বৃত্তান্ত শুন।—

অবন্তী নাম নগরেতে ভর্তৃহরি নামে এক রাজা ছিলেন তাঁহার অভিষেক কালে শ্রীবিক্রমাদিত্য নামে তাঁহার কনিষ্ঠ ভ্রাতা কোন অপমান পাইয়া স্বদেশ ত্যাগ করিয়া বিদেশে গেলেন। শ্রীভর্তৃহরি অভিষিক্ত হইয়া পুত্রতুল্য প্রজা পালন দুষ্টের দমন এই রূপে পৃথিবী পালন করেন। অনঙ্গসেনা নামে রাজার পট্টরাণী আপন রূপ গুণেতে রাজাকে অত্যন্ত বশীভূত করিলেন। সেই নগরে এক ব্রাহ্মণ ভুবনেশ্বরী দেবীর আরাধনা করেন আরাধনাতে সন্তুষ্টা হইয়া দেবী প্রত্যক্ষ হইলেন ও কহিলেন। হে ব্রাহ্মণ বর প্রার্থনা কর। ব্রাহ্মণ অনেক স্তব বিনয় করিয়া কহিল হে দেবি আমার প্রতি যদি প্রসন্না হইয়াছেন তবে আমাকে অজরামর করুন। ইহা শুনিয়া দেবী সন্তুষ্টা হইয়া ব্রাহ্মণকে এক ফল দিলেন ও কহিলেন এ ফল ভক্ষণ করিলে অজর অমর হইবা। দেবী এই রূপ বর দিয়া অন্তর্ধ্যান হইলেন ব্রাহ্মণ আপন গৃহে আইলেন। পর দিবসে স্নান পূজাদি নিত্যক্রিয়া করিয়া ফল ভক্ষণ করিতে বসিয়া মনে বিচার করিলেন আমি অতি দরিদ্র ভিক্ষুক আমার দীর্ঘকাল জীবনে প্রয়োজন কি রাজা ভর্তৃহরি পরম ধার্ম্মিক তাঁহার দীর্ঘকাল জীবনে অনেকের ভাল হইবে। এই বিচার করিয়া রাজসভাতে আসিয়া রাজাকে আশীর্ব্বাদ করিয়া সে ফল দিলেন এবং সে ফলের বৃত্তান্ত কহিলেন। রাজা ফল পাইয়া আহ্লাদিত হইলেন ব্রাহ্মণের অনেক পুরস্কার করিলেন ব্রাহ্মণ আপন ঘরে গেলেন। রাজা অন্তঃপুরে গিয়া রাণীকে অত্যন্ত ভালবাসেন এই প্রযুক্ত রাণীকে সেই ফল দিলেন এবং ফলের বৃত্তান্ত কহিলেন। রাণী প্রধান মন্ত্রীর সঙ্গে থাকেন এই জন্যে সেই ফল প্রধান মন্ত্রীকে বৃত্তান্ত কহিয়া দিলেন। প্রধান মন্ত্রী এক বেশ্যাতে অনুরক্ত ছিলেন সেই বেশ্যাকে বৃত্তান্ত কহিয়া সেই ফল দিলেন। বেশ্যা সেই ফল পাইয়া বিচার করিল এই ফল যদি রাজা ভর্তৃহরিকে দি তবে অনেক ধন পাইব। এই পরামর্শ করিয়া সেই ফল রাজাকে দিল। রাজা সেই ফল পাইয়া অতিশয় বিস্মিত হইলেন। এই ফল আমি রাণীকে দিয়াছিলাম এই গণিকার সহিত রাজ্ঞীর আত্যন্তিকী প্রীতি কিরূপে হইল যে বেশ্যা এই ফল পাইল। অনুসন্ধান করিয়া সমস্ত বৃত্তান্ত জানিলেন। অনন্তর সংসারবিষয়ে বিরক্ত হইয়া স্ত্রীপুত্রাদিবিষয়ে দোষ বিবেচনা করিলেন আমি যে স্ত্রীকে প্রাণ হইতেও অধিক প্রিয়া করিয়া জানি সে আমাতে বিরক্তা হইয়া মন্ত্রীতে অনুরক্তা হয়। সে মন্ত্রীও রাণীতে বিরক্ত হইয়া বেশ্যাতে অনুরক্ত হয় সে বেশ্যারো মন্ত্রীতে অনুরাগ নাহি কেবল ধনেতে অনুরাগ। অতএব স্ত্রী পুত্রাদি বিষয়েতে প্রীতি করা ভ্রমমাত্র। এই সকল বিবেচনা করিয়া রাজা স্বরাজ্য ত্যাগ করিয়া বনে গেলেন তথাতে দেবীদত্ত ফল ভক্ষণ করিয়া যোগারূঢ় হইয়া থাকিলেন।

রাজা ভর্ত্তৃহরির সন্তান ছিল না রাজা অরাজক হইল ও চোর দস্যুর ভয় দিনে২ অতিশয় হইল।—

অগ্নি নামে বেতাল সে দেশে আশ্রয় করিলেন ইহাতে মন্ত্রিগণেরা অত্যন্ত উদ্বিগ্ন হইয়া রাজ্যরক্ষার কারণ রাজলক্ষণযুক্ত এক ক্ষত্রিয়বালককে আনিয়া সেই দেশের রাজা যে দিবস করিলেন সেই দিবস রাত্রিযোগে অগ্নিবেতাল আসিয়া সে রাজাকে নষ্ট করিয়া গেলেন। এই রূপ মন্ত্রিগণেরা যখন যাহাকে আনিয়া রাজা করেন তখন তাহাকে অগ্নিবেতাল নষ্ট করেন ইহাতে দেশে রাজা স্থির হইতে পারিলেন না দুষ্ট লোকের দুষ্টতাতে দেশ দিন২ নষ্ট হইতে লাগিল। মন্ত্রীগণেরা রাজ্যরক্ষার্থে অত্যন্ত ভাবিত হইলেন কোনহ উপায় স্থির করিতে পারিলেন না।

এক দিবস মন্ত্রিগণেরা চিন্তিত হইয়া বসিয়া আছেন ইত্যবসরে শ্রীবিক্রমাদিত্য অন্য বেশধারণ করিয়া সভার মধ্যে প্রবিষ্ট হইলেন ও মন্ত্রীরদিগকে কহিলেন এ রাজ্য অরাজক কেন। মন্ত্রীরা কহিলেন রাজা বনপ্রবেশ করিয়াছেন আমরা রাজ্যরক্ষার কারণ যখন যাহাকে রাজা করি রাত্রি হইলে তাহাকে অগ্নিবেতাল নষ্ট করেন। ইহা শুনিয়া শ্রীবিক্রমাদিত্য কহিলেন অদ্য আমাকে রাজা কর। মন্ত্রীরা শ্রীবিক্রমাদিত্যকে রাজার উপযুক্ত পাত্র দেখিয়া কহিলেন অদ্য প্রভৃতি আপনি অবন্তী দেশের রাজা হইলেন আপনকার আজ্ঞানুসারে আমরা আপন২ কর্ম্ম করিব। এই রূপে শ্রীবিক্রমাদিত্য অবন্তী দেশের রাজা হইয়া সমস্ত দিবস রাজ্যোপযুক্ত সুখভোগ করিয়া রাত্রিকালে অগ্নিবেতালের কারণ নানা প্রকার মদ্য মাংস মৎস্য মোদক পিষ্টক পরমান্ন অন্ন ব্যঞ্জন দধি দুগ্ধ ঘৃত নবনীত চন্দন পুষ্পমালা নানা প্রকার সুগন্ধি দ্রব্য প্রভৃতি সামগ্রী গৃহের মধ্যে রাখিয়া সেই গৃহেতে আপনি উত্তম শয্যাতে জাগিয়া থাকিলেন। তারপর অগ্নিবেতাল খড়্গ হস্তে করিয়া সেই গৃহের মধ্যে আসিয়া শ্রীবিক্রমাদিত্যকে মারিতে উদ্যত হইলেন। রাজা কহিলেন অগ্নিবেতাল শুন আপনি যখন আমাকে নষ্ট করিতে আসিয়াছেন অবশ্য নষ্ট করিবেন কিন্তু আপনকার নিমিত্ত যে সকল খাদ্য সামগ্রী করিয়াছি সে সকল সামগ্রী ভক্ষণ করিয়া পশ্চাৎ আমাকে নষ্ট করিবা। অগ্নিবেতাল ইহা শুনিয়া সে সকল সামগ্রী ভক্ষণ করিয়া রাজাকে সন্তুষ্ট হইয়া কহিলেন আমি তোমার প্রতি অত্যন্ত সন্তুষ্ট হইলাম এই অবন্তী দেশ তোমাকে দিলাম পরম সুখে ভোগ করহ কিন্তু আমাকে এই রূপ প্রত্যহ ভোজন করাইবা। রাজাকে ইহা কহিয়া অগ্নিবেতাল সে স্থানহইতে স্বস্থানে গেলেন। রাজা প্রাতঃকালে নিত্যক্রিয়া করিয়া সভাতে বসিলেন। মন্ত্রীপ্রভৃতিরা রাজাকে দেখিয়া আপন২ মনে নিশ্চয় করিলেন ইনি

অগ্নিবেতালহইতে যখন রক্ষা পাইয়াছেন অতএব কোনহ মহাপুরুষ হইবেন। ইহা মনে বিচার করিয়া রাজাতে ভক্তিযুক্ত হইয়া এবং অত্যন্ত সাবধান হইয়া আপন২ কার্য্য করিতে লাগিলেন। রাজা ভয় ও প্রীতিতে মন্ত্রীপ্রভৃতিকে আপন আজ্ঞার অধীন করিয়া দণ্ডনীতিশাস্ত্রের মতে রাজ্যকর্ম্ম করেন। প্রতিদিন রাত্রি হইলে অগ্নিবেতালকে পূর্ব্বের মত ভোজন করান। এই রূপ উপায়েতে অগ্নিবেতালকেও বশ করিলেন। অনন্তর এক দিবস রাত্রিকালে অগ্নিবেতাল ভোজন করিয়া আনন্দিত হইয়া বসিয়া আছেন সেই সময়ে রাজা জিজ্ঞাসা করিলেন হে বেতাল তুমি কি করিতে পার কি বা জান। বেতাল কহিলেন আমি যাহা মনে করি তাহাই করিতে পারি এবং সকলি জানি। রাজা কহিলেন বল দেখি আমার পরমায়ু কত। বেতাল কহিলেন তোমার এক শত বৎসর আয়ু। রাজা কহিলেন আমার বয়ঃক্রমেতে দুই শূন্য পড়িয়াছে সে ভাল নয় অতএব শতের উপর এক বৎসর অধিক করিয়া কিম্বা শতহইতে এক বৎসর ন্যূন করিয়া দেও। বেতাল কহিলেন হে রাজা তুমি অতি বড় সাত্ত্বিক দাতা দয়ালু ধার্ম্মিক জিতেন্দ্রিয় দেবব্রাহ্মণপূজক তোমার আয়ুর্দায় সম্পূর্ণ ভোগ হইবে ন্যূনাতিরেক করিতে কেহ পারিবে না। ইহা শুনিয়া রাজা তুষ্ট হইলেন বেতাল আপন স্থানে গেলেন। পর রাত্রিতে বেতালের ভোজনের সামগ্রী না করিয়া যুদ্ধসজ্জাতে থাকিলেন। বেতাল আসিয়া ভোজনসামগ্রী কিছু না দেখিয়া রাজার যুদ্ধসজ্জা দেখিয়া ক্রুদ্ধ হইয়া বলিলেন ওরে শঠ রাজা অদ্য আমার খাদ্য দ্রব্য কেন কিছু করিস নাহি। রাজা কহিলেন যদ্যপি তুমি আমার বয়ঃক্রম ন্যূনাধিক করিতে পারিবা না তবে নিরর্থক তোমাকে নিত্য কেন ভোজন করাই। বেতাল কহিলেন হাঁ এখন তোর এমন কথা। আয় আমার সঙ্গে যুদ্ধ কর আজি তোকেই খাইব। এই বাক্য শুনিয়া রাজা ক্রোধেতে যুদ্ধ করিতে উঠিলেন। অনন্তর বেতালের সহিত রাজার অনেকক্ষণ পর্য্যন্ত অনেক প্রকার যুদ্ধ হইল। বেতাল যুদ্ধেতে রাজার বল পরাক্রম দেখিয়া সন্তুষ্ট হইয়া কহিলেন হে রাজা তুমি বড় বলবান্ তোমার যুদ্ধ পরাক্রমে সন্তুষ্ট হইলাম বর প্রার্থনা কর। রাজা কহিলেন তুমি যদ্যপি প্রসন্ন হইয়াছ তবে আমাকে এই বর দেও যখন তোমাকে স্মরণ করিব তখন আমার নিকট আসিবা। বেতাল রাজাকে এই বর দিয়া আপন স্থানে গেলেন। পর দিন প্রভাতে মন্ত্রীরা রাজার প্রমুখাৎ সমস্ত বৃত্তান্ত জানিয়া এবং রাজার পরিচয় পাইয়া বড় ঘটা করিয়া রাজার অভিষেক করিলেন। এই রূপে রাজা অভিষিক্ত হইয়া পরম সুখে নিষ্কণ্টকে রাজ্য ভোগ করেন। ইতোমধ্যে এক দিবস এক যোগী আসিয়া রাজাকে কহিলেন হে মহারাজ তুমি যদি আমার প্রার্থনা ভঙ্গ না কর

তবে আমি কিছু তোমাকে যাচ্ঞা করি। রাজা কহিলেন হে যোগী আমার যত সম্পত্তি আছে সে সকল সম্পত্তিতে কিম্বা আমার এই শরীরেতে যদি তোমার মনোরথ পূর্ণ হয় তথাপি আমার অবশ্য কর্ত্তব্য। যোগী কহিলেন আমি এক মন্ত্রসাধন করিয়াছি তুমি তাহাতে উত্তরসাধক হও। রাজা স্বীকার করিলেন। তারপর যোগী রাজাকে সঙ্গে লইয়া শ্মশানে গেলেন শ্মশানে গিয়া যোগী কহিলেন হে রাজা এখানহইতে দুই ক্রোশে শিংশপা বৃক্ষে এক শব বাঁধা আছে তাহা শীঘ্র আন। এই মতে রাজাকে শব আনিতে পাঠাইয়া আপনি শ্মশানে পূর্ব্বদিগে ঘর্ঘরা নদীর তীরে শ্রীকালিকার মন্দিরে মন্ত্র জপ করিতে লাগিলেন। রাজা শিংশপাবৃক্ষের নিকট গিয়া বৃক্ষের উপর উঠিয়া খড়্গেতে শবের বন্ধন কাটিলেন শব বৃক্ষের তলে পড়িল। রাজা বৃক্ষহইতে নামিবামাত্র শব বৃক্ষের উপর গিয়া পূর্ব্ব মত থাকিল। রাজা কিঞ্চিৎ বিস্মিত হইয়া পুনর্ব্বার বৃক্ষে উঠিয়া শব লইয়া নামেন এই সময়ে অগ্নিবেতাল রাজার বিপৎকাল জানিয়া তথাতে রাজার প্রত্যক্ষ হইয়া পঞ্চবিংশতি কথা কহিয়া রাজার শ্রম দূর করিয়া কহিলেন। এই পঞ্চবিংশতি কথা বিস্তার বেতাল পঞ্চবিংশতিতে আছে। বেতাল কহিলেন হে মহারাজ এ যোগী অত্যন্ত মায়াবী তোমাকে উত্তম পুরুষ জানিয়া আনিয়াছে সুবর্ণপুরুষ সিদ্ধির কারণ তোমাকে বলি দিবেক এই মনে করিয়াছে অতএব তুমি অত্যন্ত সাবধান থাকিবা এ যোগী যখন যাহা করিতে বলিবে তাহা বিবেচনা করিয়া দুর্জ্জনের উপকার করাতে উত্তরকাল ভাল হয় না। রাজা ইহা শুনিয়া বিস্মিত হইলেন এবং মনে বিচার করিলেন এ যোগী স্ত্রী পুত্ত্রাদি ত্যাগ করিয়া উদাসীন হইয়াছে আমি দেশের রাজা অনেকের প্রতিপালক আমাকে বলি দিয়া স্বর্ণপুরুষ সিদ্ধি করিতে ইচ্ছা করিয়াছে স্বর্ণপুরুষ সিদ্ধ হইলে কেবল ধন হয় পরমার্থের লেশও নাহি এ দুষ্ট যোগী কেবল আপনারি সুখের কারণ অনেকের আত্যন্তিক মন্দ যাহাতে হয় এমত পাপ কর্ম্মে উদ্যত হইয়াছে। মূর্খেরা লোভেতে এক জন্মের যৎকিঞ্চিৎ সুখের জন্য এমত পাপ করে সে পাপের ফলে সহস্র জন্মপর্য্যন্ত নানা প্রকার দুঃখ পায়। দুষ্ট লোক যদি পুণ্যের সমুদ্রে থাকে তথাপি আপন দুষ্টতা ত্যাগ করে না যেমত ক্ষীরসমুদ্রে সর্ব্বদা দুগ্ধপান করিয়া থাকে যে সর্প সে সর্প বিষোদ্গার ব্যতিরেকে অমৃতবমন কদাচ করে না। আর সর্পের বিষের দমন মন্ত্র মহৌষধিতে যেমত হয় তেমত নীতিশাস্ত্রানুসারে বিচার করিয়া কর্ম্ম করিলে দুষ্ট লোকের দুষ্টতা অকিঞ্চিৎকর হয়। কিন্তু এ অতি বড় দুষ্ট যোগী ইহার বধ রাজধর্ম্ম। এই রূপ পরামর্শ করিয়া খড়্গহস্ত শীঘ্র আসিয়া যোগীর মস্তক ছেদন করিলেন। মস্তক ছেদন করিবামাত্রে স্বর্ণপুরুষ প্রত্যক্ষ হইয়া রাজার

প্রভাব প্রশংসা করিলেন এবং তদবধি রাজার প্রতি প্রসন্ন হইয়া থাকিলেন। রাজা প্রভাতে পরমানন্দে স্বর্ণপুরুষ লইয়া আপন রাজধানীতে আইলেন স্বর্ণপুরুষের প্রসাদে কুবেরের তুল্য ধনবান্ হইয়া নানা প্রকার সুখ বিলাস করেন। ইত্যবসরে সিদ্ধসেন নামে এক ব্রাহ্মণ কান্যকুব্জ দেশ হইতে রাজসভাতে আসিয়া রাজাকে আশীর্ব্বাদ করিয়া কহিলেন হে রাজন্ সম্পত্তি স্ত্রী হন তোমার এ সম্পত্তি যদি তোমাহইতে হইয়া থাকেন তবে তোমার কন্যা হইলেন যদি তোমার পিতাহইতে হইয়া থাকেন তবে তোমার ভগিনী হইলেন যদ্যপি অন্য কাহারো তুমি পাইয়াছ তবে পরস্ত্রী হইলেন অতএব বিবেচনা করিয়া বুঝ সর্ব্বদা সম্পত্তি ভোগের উপযুক্ত হন না এই নিমিত্ত সজ্জনেরা সম্পত্তি পাইয়া বিতরণ করিয়া থাকেন। তুমিও সজ্জন তোমাকে দান করিবার উচিত হয়। ব্রাহ্মণের প্রমুখাৎ ইহা শুনিয়া রাজা বিবেচনা করিলেন বড় অট্টালিকাতে বসিলে দিব্য হস্তী ও উত্তম অশ্বের উপরে চড়িলে কিম্বা অপূর্ব্ব সুন্দরী সম্ভোগ করিলে লোক বড় হয় না কিন্তু আপন ধনেতে পরের ধনের ন্যায় মমতা ত্যাগ করিয়া যে ধন দান করে সেই বড় লোক এবং প্রশংসার পাত্র। ইহা মনে স্থির করিয়া এমত দান সর্ব্বদা করিতে লাগিলেন যে পৃথিবীমণ্ডলে দরিদ্র কেহ থাকিল না দেবলোকপর্য্যন্ত রাজার সুখ্যাতি হইল। দেবলোকে দেবতারদের রাজা ইন্দ্র তাঁহার সভাতে দেবতারা শ্রীবিক্রমাদিত্যের সদা প্রতিষ্ঠা করেন। এক দিবস শ্রীবিক্রমাদিত্যের কীর্ত্তি শুনিয়া ইন্দ্র অত্যন্ত সন্তুষ্ট হইলেন ও কহিলেন মনুষ্যলোকে শ্রীবিক্রমাদিত্য রাজা শিরোমণি আমার তুল্য অতএব ইন্দ্র দ্বাত্রিংশৎ পুত্তলিকাযুক্ত রত্নময় আমার সিংহাসন আমি প্রসন্ন হইয়া শ্রীবিক্রমাদিত্যকে দিলাম। হে বায়ুদেবতা তুমি দিয়া আইস। ইন্দ্রের আজ্ঞামাত্রে পবন দেবতা আপন বেগে রাজসভামধ্যে সিংহাসন আনিয়া দিলেন। শ্রীবিক্রমাদিত্য সিংহাসন পাইয়া বড় ঘটাতে অভিষিক্ত হইয়া সিংহাসনে বসিলেন। যখন সিংহাসনে বসেন তখন ইন্দ্রের ন্যায় শৌর্য্য বীর্য্য ধৈর্য্য গাম্ভীর্য্য সাহস উদ্যোগ বুদ্ধি পাণ্ডিত্য শ্রীবিক্রমাদিত্যের হয়। তদনন্তর সিদ্ধসেন ব্রাহ্মণের উপদেশে বিতরণ করাতে আমার এ দিব্য সিংহাসনলাভ হইল রাজা মনে এই নিশ্চয় করিয়া সিদ্ধসেন ব্রাহ্মণের প্রতি সন্তুষ্ট হইয়া সভাসৎ পণ্ডিতেরদের প্রধান করিলেন। রাজসভাতে প্রত্যহ শত২ বেদজ্ঞ বেদান্তী মীমাংসক তার্কিক সাংখ্যবেত্তা পাতঞ্জলবেত্তা বৈশেষিক শিক্ষা কল্প ব্যাকরণ নিরুক্ত জ্যোতিষ স্মৃতি সাহিত্য নাটক নাটিকা অলঙ্কার নীতিশাস্ত্র দণ্ডশাস্ত্র আয়ুর্ব্বেদ প্রভৃতি নানা শাস্ত্রবেত্তা শ্রীকালিদাস বররুচি ভবভূতি ক্ষপণক অমরসিংহ শঙ্কু বেতালভট্ট ঘটকর্পর বরাহমিহির ধন্বন্তরি প্রভৃতি বসেন। পণ্ডিতবর্গের সহিত রাজা নানা

শাস্ত্রপ্রসঙ্গে ও বিবিধ প্রকার কবিতার আমোদে পরম সুখে রাজ্যভোগ করেন। প্রথমা পুত্তলিকা কহেন হে ভোজরাজ এ সকল কথাতে তুমি সন্দিগ্ধ হইও না পৃথিবী বহুরত্না পুরুষের তপ জপ দান জ্ঞান প্রভৃতি ধর্ম্ম বলেতে দুর্লভ কিছু নাহি। শ্রীবিক্রমাদিত্যের কীর্ত্তি প্রতাপের নানা প্রকার কথা আছে তাহা কহা যায় না। এইরূপে রাজার কিঞ্চিৎ ন্যূন এক শত বৎসর পরমায়ু হইল। বেতালের কথা স্মরণ করিয়া আপন মৃত্যুর সময় হইল ইহা বুঝিলেন বিবেচনা করিলেন যে ক্ষত্রিয় জাতির সম্মুখ যুদ্ধে মরণ হইলে অনায়াসে স্বর্গপ্রাপ্তি হয় ইহা নিশ্চয় করিয়া প্রতিষ্ঠানপুরের শালবাহন নামে রাজার সহিত যুদ্ধ করিতে ইচ্ছা করিয়া মন্ত্রিগণেরদিগকে সেনা সজ্জা করিতে আজ্ঞা দিলেন। আজ্ঞা পাইয়া মন্ত্রিগণেরা সহস্র২ রথী অযুত২ গজারূঢ় লক্ষ২ অশ্বারূঢ় নিযুত২ উষ্ট্রারূঢ় কোটি২ অশ্বতরারূঢ় অর্ব্বুদ২ ধানুষ্ক বৃন্দ২ অগ্নিযন্ত্র খর্ব্ব২ খড়্গচর্ম্মধারী শত২ কশ তূণ বাণ ধনু ঢাল তরোয়ার খড়্গ বরশা কাটার টাঙ্গি বন্দুক কামান নানা প্রকার অস্ত্র শস্ত্র পূরিয়া চালান করিলেন ডেরা দণ্ডা তাম্বু কানাত রাউটি পাল বাণ নিশান এ সকল চালান করিয়া ঢক্কা জয়ঢক্কা ডঙ্কা ঢোল ডম্ফ তাসা মুরফা ভেরী তূরী নফেরী রণশৃঙ্গ জয়শৃঙ্গ মৃদঙ্গ করতালাদি বাদ্য চালান করিলেন। মন্ত্রিগণেরা রাজার আজ্ঞানুসারে ব্যাপার করিয়া রাজার নিকটে নিবেদন করিলেন। রাজা শ্রীবিক্রমাদিত্য অশ্বযুক্ত নানা রত্নে খচিত উত্তম রথে আরোহণ করিয়া চতুরঙ্গ সেনাতে বেষ্টিত হইয়া শালবাহন রাজার সহিত যুদ্ধ করিতে গেলেন। পরে যুদ্ধস্থানে গিয়া ঘোরতর সংগ্রাম করিয়া সম্মুখ যুদ্ধেতে শালবাহন রাজার অস্ত্র প্রহারেতে রাজা বিক্রমাদিত্য প্রাণত্যাগ করিয়া স্বর্গলোকে গেলেন অবন্তী দেশ অরাজক হইল রাজলক্ষ্মী অনাথা হইলেন। রাজার মরণ শুনিয়া পাটরাণী মন্ত্রিবর্গেরদিগকে আশ্বাস করিলেন ও কহিলেন তোমরা উদ্বিগ্ন হইও না আমার গর্ভ আছে ইহাতে অবশ্য পুত্র হইবে ঐ রাজা হইয়া তোমারদের প্রতিপালন করিবেক। অনন্তর কিছু কাল পরে রাণী পুত্র প্রসব হইলে পুত্রকে মন্ত্রীরদিগকে সমর্পণ করিলেন আপনি অগ্নিপ্রবেশ করিয়া স্বর্গলোকে রাজা বিক্রমাদিত্যের সহিত উত্তম সুখভোগ করিতে লাগিলেন। রাজা বিক্রমাদিত্যের পুত্র বিক্রমসেন রাজ্যেতে অভিষিক্ত হইয়া পিতার তুল্য প্রজার পালন করেন কিন্তু ইন্দ্রদত্ত সিংহাসনে বসেন না।—

## প্রথম পুত্তলিকার কথা।—

শুন হে রাজা ভোজ সেই অবধি পরম সিংহাসনে কেহ বসেন নাই ইতোমধ্যে আকাশবাণী হইল এ সিংহাসনে বসিবার উপযুক্ত পৃথিবী মণ্ডলে

কেহ নহে অতএব পবিত্র স্থানে গর্ত্ত করিয়া পুতিয়া রাখ। ইহা শুনিয়া মন্ত্রিগণেরা সিংহাসন পুতিয়া রাখিলেন। পুত্তলিকা কহেন শুন মহারাজ সেই সিংহাসন এই তুমি পাইয়াছ।

পুনশ্চ পুত্তলিকা কহেন বিক্রমাদিত্যের মহত্ত্ব শুন এক দিবস রাজা অবন্তীপুরীতে সভামধ্যে দিব্য সিংহাসনে বসিয়াছেন ইতোমধ্যে এক দরিদ্র পুরুষ আসিয়া রাজার সম্মুখে উপস্থিত হইল কথা কিছু কহিল না তাহাকে দেখিয়া রাজা মনের মধ্যে বিচার করিলেন যে লোক যাচ্ঞা করিতে উপস্থিত হয় তাহার মরণ কালে যেমন শরীরে কম্প হয় এবং মুখহইতে কথা নির্গত হয় না ইহারো সেই মত দেখিতেছি অতএব বুঝিলাম ইনি যাচ্ঞা করিতে আসিয়াছেন কহিতে পারেন না। এই পরামর্শ করিয়া রাজা হাজার হূন দেয়াইলেন হাজার হূন পাইয়াও তথাহইতে গেল না কথাও কিছু কহিল না। তখন রাজা কহিলেন হে যাচক কথা কেন কহ না। ভিক্ষুক কহিল লজ্জাপ্রযুক্ত কহিতে পারি না। ইহা শুনিয়া রাজা পুনর্ব্বার দশ হাজার হূন দেওয়াইলেন। পুনশ্চ রাজা জিজ্ঞাসা করিলেন হে যাচক আশ্চর্য্য কথা কিছু যদি জান তবে কহ। ভিক্ষুক কহিলেন মহারাজ তোমার শত্রুর কীর্ত্তি ঘরহইতে কদাচিৎ কোথায় বাহিরায় না তাহাকে পণ্ডিতেরা অসতী কহে। তোমার কীর্ত্তি স্বর্গ মর্ত্য পাতালে সর্ব্বদা ভ্রমণ করে ইহাকে কবিরা সতী বলেন এই আশ্চর্য্য। রাজা এই কথা শুনিয়া তাহাকে লক্ষ হূন দেওয়াইলেন। তৎপরে যাচক কহিলেন হে রাজন্ নিবেদন করি যে রাজা গুণবান্ লোক নিকটে রাখে তাহার মন্দ কখন হয় না এবং অনেক বিপত্তিহইতে উত্তীর্ণ হয়। ইহার বৃত্তান্ত শুন।

বিশালা নামে এক পুরী ছিল তাহার রাজার নাম নন্দ যুবরাজের নাম বিজয়পাল মন্ত্রীর নাম বহুশ্রুত গুরুর নাম শারদানন্দ রাণীর নাম ভানুমতী। রাজা রাণী ভানুমতীর রূপ গুণে অত্যন্ত বশতাপন্ন হইয়া রাজ্যের ভদ্রাভদ্র চিন্তা করেন না যদি কদাচিৎ রাজকার্য্য করেন তবে ভানুমতীর সহিত সভামধ্যে সিংহাসনে বসিয়া রাজকর্ম করেন। এক দিবস মন্ত্রী কহিলেন মহারাজ আমি এক নিবেদন করি। রাজসভাতে রাণীর আগমন উচিত নহে। রাজা কহিলেন মন্ত্রী ভাল কহিলা কিন্তু রাণী ব্যতিরেকে আমি এক ক্ষণ থাকিতে পারি না। মন্ত্রী কহিলেন পটে ভানুমতীর রূপ চিত্র করিয়া আপন নিকট রাখ। রাজা চিত্রকরকে ভানুমতীর রূপ দেখাইয়া পটে চিত্র করিতে আজ্ঞা দিলেন। চিত্রকর সেই রূপ চিত্র করিয়া রাজার সাক্ষাৎ দিল। রাজা শারদানন্দ গুরুকে চিত্র দেখাইলেন ও কহিলেন চিত্র কেমন হইয়াছে। শারদানন্দ কহিলেন রাণীর রূপ এই বটে কিন্তু ভানুমতীর বাম উরুতে একটি তিল আছে ইহাতে

তিল নাহি এইমাত্র বিশেষ। ইহা শুনিয়া রাজা মনে করিলেন শারদানন্দ ভানুমতীর উরুদেশের তিল কিরূপে জানিলেন কিছু কারণ থাকিবে। রাজা ক্রুদ্ধ হইয়া মন্ত্রীকে কহিলেন শারদানন্দকে নষ্ট কর। মন্ত্রী শারদানন্দকে আপন গৃহে লইয়া চিন্তা করিলেন রাজা শারদানন্দের দোষ নিশ্চিত না করিয়া বধ করিতে আজ্ঞা করিলেন নির্ণয় না করিয়া উত্তম পুরুষের বধ করা উপযুক্ত নহে নষ্ট করিলে রাজার পাপ হবে। মনের মধ্যে এই সকল বিচার করিয়া আপন ঘরে মৃত্তিকার ভিতর ঘর করিয়া শারদানন্দকে রাখিলেন। কিছু দিন পরে রাজপুত্র বিজয়পাল মৃগয়া করিতে বনে প্রবেশ করিয়া এক শূকর দেখিলেন শূকরকে মারিবার কারণ পাছে২ গিয়া গহন বনমধ্যে উপস্থিত হইলেন সৈন্য সামন্ত সকল কোন দিগে গেল। রাজপুত্র তৃষ্ণাতুর হইয়া জল খুঁজিলেন অনন্তর এর পুষ্করিণী পাইয়া তাহাতে জল খাইয়া বসিয়া থাকিলেন। এই কালে এক ব্যাঘ্র সেখানে আইল ব্যাঘ্রকে দেখিয়া বিজয়পাল গাছের উপরে চড়িলেন সেই গাছে এক বানর ছিল। সেই বানর রাজপুত্রকে কহিল হে রাজপুত্র কিছু ভয় নাহি উপরে আইস। বানরের কথা শুনিয়া রাজপুত্র উচ্চেতে গেলেন। সন্ধ্যাকাল হইলে রাত্রিতে রাজকুমারের আলস্য দেখিয়া বানর কহিলেন হে রাজপুত্র বৃক্ষের নামতে ব্যাঘ্র আছে তুমি আমার ক্রোড়ে নিদ্রা যাও। রাজপুত্র সেইরূপ নিদ্রা গেলেন। ব্যাঘ্র বানরকে কহিল ওহে বানর মনুষ্য জাতিতে বিশ্বাস করিও না রাজপুত্রকে ফেলিয়া দেহ তোমার ও আমার আহার হউক। বানর কহিল শুন রে ব্যাঘ্র রাজপুত্র আমাকে বিশ্বাস করিয়াছেন তাহাকে আমি নষ্ট করিব না। বানরের কথা শুনিয়া ব্যাঘ্র চুপ করিয়া থাকিল কিঞ্চিৎ কালের পর রাজপুত্র শয়ন ত্যাগ করিয়া বসিলেন। বানর রাজপুত্রের উরুদেশে মস্তক দিয়া নিদ্রা গেলেন। ব্যাঘ্র পুনর্ব্বার রাজপুত্রকে কহিল হে রাজকুমার বানর জাতিকে বিশ্বাস কি তুমি বানরকে ফেলিয়া দেহ যে আমার আহার হউক তোমার ভয় আমাহইতে কিছু নাই। রাজপুত্র ব্যাঘ্রের কথা শুনিয়া বানরকে ফেলিয়া দিলেন। বানর পড়িয়া বৃক্ষের মধ্যে ডাল ধরিয়া রহিল নামতে পড়িল না। তাহা দেখিয়া রাজকুমার অত্যন্ত লজ্জিত হইলেন। বানর কহিল রাজপুত্র ভয় করিও না। তারপর প্রাতঃকাল হইল ব্যাঘ্র সে স্থানহইতে গেল। রাজপুত্র বিসেমিরা২ কহিয়া বাতুল হইয়া বনে ভ্রমণ করিতে লাগিলেন। রাজপুত্রের ঘোটক নগরমধ্যে আপন স্থানে গেল রাজা যুবরাজের অশ্ব দেখিলেন যুবরাজকে না দেখিয়া অত্যন্ত উদ্বিগ্ন হইয়া সৈন্য সামন্তের সহিত আপন পুত্রের অন্বেষণ করিতে বনে গেলেন বনে গিয়া দেখিলেন যে যুবরাজ বনের মধ্যে বিসেমিরা২ বলিয়া ভ্রমণ করিতেছেন। রাজা যুবরাজকে ঘরে আনিলেন

অনেক মন্ত্র মহৌষধি করিলেন কোন প্রকারে ভাল হইল না। রাজা কহিলেন যদি শারদানন্দ গুরু থাকিতেন তবে আমার পুত্রের কি চিন্তা শারদানন্দকে আপনি নষ্ট করিয়াছি। এই কালে মন্ত্রী কহিল মহারাজ নিবেদন করি যে গিয়াছে তার শোক করিলে কি হইবে সম্প্রতি সহরে ঢেঁড়ি সর্ব্বত্র ঘোষণা দেয়াও যুবরাজকে যে ভাল করিবে তাহাকে রাজ্যের অর্দ্ধেক দিব। ইহা শুনিয়া রাজা নগরে ঘোষণা দেওয়াইলেন। মন্ত্রী আপন গৃহে গিয়া শারদানন্দকে এ সকল কহিলেন। শারদানন্দ মন্ত্রীকে কহিলেন তুমি রাজাকে কহ আমার সাত বৎসরের এক কন্যা আছে সে আপনকার পুত্রকে দেখিলে তাহাকে ভাল করিবে। মন্ত্রী এই সকল কথা রাজার নিকটে কহিলেন। রাজা শুনিবামাত্র পুত্রকে লইয়া মন্ত্রীর গৃহে আইলেন যেখানে শারদানন্দ থাকেন তাহার নিকট যবনিকা দেওয়াইলেন যবনিকার বাহিরে রাজা পুত্রের সহিত বসিলেন। শারদানন্দ যবনিকার ভিতরে থাকিয়া কহিতে লাগিলেন বিশ্বাস করিয়া যে যাহার ক্রোড়ে শয়ন করিয়া থাকে তাহাকে যে বঞ্চনা করে তাহার কি পুরুষার্থ। এই অর্থের এক শ্লোক পড়িলেন তাহা শুনিয়া রাজপুত্র বি অক্ষর ত্যাগ করিয়া সেমিরা২ কহিতে লাগিলেন। পুনশ্চ শারদানন্দ কহিলেন সেতুবন্ধ গিয়া কিম্বা গঙ্গা সাগরে গিয়া ব্রহ্মহত্যাদি মহাপাতক নষ্ট হয় মিত্রহত্যার পাপ কোনহ প্রকারে নষ্ট হয় না। ইহা শুনিয়া রাজকুমার সে অক্ষর ত্যাগ করিয়া মিরা২ বলিতে লাগিলেন। শারদানন্দ পুনর্ব্বার বলিলেন মিত্রহিংসক কৃতঘ্ন বিশ্বাসঘাতক এই সকল লোকেরা নরক ভোগ করে যাবৎকাল চন্দ্র সূর্য্য থাকেন। এই কথা শুনিয়া যুবরাজ মি ছাড়িয়া রা বর্ণ বলিতে লাগিলেন। পুনশ্চ শারদানন্দ কহিলেন রাজা তুমি যুবরাজের যদি মঙ্গল ইচ্ছা কর তবে নানাবিধ দ্রব্য ব্রাহ্মণেরদিগকে দেও গৃহস্থ লোকের দানেতে পাপ খণ্ডে। এ সকল শুনিয়া রাজপুত্র সুস্থ হইলেন। তারপর রাজপুত্র ব্যাঘ্র বানরের বৃত্তান্ত সমস্ত রাজার সাক্ষাতে কহিলেন বৃত্তান্ত শুনিয়া সকলের আশ্চর্য্য জ্ঞান হইল। রাজা সবিস্ময় হইয়া কন্যাকে কহিলেন হে কন্যে তুমি ঘরহইতে কখন যাও না বনের মধ্যে বানর ব্যাঘ্র মানুষ ইহারদের বৃত্তান্ত ঘরে থাকিয়া কি রূপে জানিলা। ইহা শুনিয়া শারদানন্দ কহিলেন গুরু দেবতার অনুগ্রহেতে আমার জিহ্বার অগ্রে সরস্বতী আছেন এই প্রযুক্ত আমি সকল জানি যেমত ভানুমতীর উরুদেশের তিল জানিয়াছিলাম। এই কথা শুনিয়া রাজা বুঝিলেন যে ইনি গুরু শারদানন্দ। তৎপরে রাজা যবনিকা উঠাইয়া পুত্রের সহিত গুরুকে প্রণাম করিলেন রাজা আনন্দিত হইয়া মন্ত্রীকে অনেক প্রশংসা করিলেন ও কহিলেন মন্ত্রি তুমি ধন্য তোমাহইতে গুরুর এবং পুত্রের প্রাণ রক্ষা হইল। এই সমস্ত কথা যাচক

বিক্রমাদিত্যকে কহিলেন হে রাজন্ অতএব কহি যে সজ্জন নিকটে থাকিলে অনেক ভাল হয়। এই কথা রাজা বিক্রমাদিত্য ব্রাহ্মণের স্থানে শুনিয়া সন্তুষ্ট হইয়া ব্রাহ্মণকে কোটি হুন দিলেন যাচক হুন পাইয়া আপন ঘরে গেলেন। রাজা কোষাধীশকে কহিলেন তুমি দরিদ্র আইলে হাজার হুন দিবা যে যাঞ্চা করিবে তাহাকে দশ হাজার হুন দিবা যে শাস্ত্রের আলাপ করিবে তাহাকে লক্ষ দিবা আমি আজ্ঞা করিলে কোটি দিবা। প্রথম পুত্তলিকা কহিলেন শুন হে রাজা ভোজ রাজা বিক্রমাদিত্যের মহত্ত্ব ও দান ও প্রতাপ তোমার এ সকল থাকে তবে এ সিংহাসনে বসিবার উপযুক্ত হও।

ইতি প্রথম কথা। —

## দ্বিতীয় পুত্তলিকার কথা।—

শ্রীভোজরাজ অন্য এক দিবস নিরূপণ করিয়া অভিষেক কারণ সপরিবারে সিংহাসনের নিকটে উপস্থিত হইলেন। ইত্যবসরে সিংহাসনের দ্বিতীয় পুত্তলিকা কহিলেন শুন হে রাজা ভোজ শ্রীবিক্রমাদিত্যের তুল্য যার মহত্ত্ব থাকে সে এই সিংহাসনে বসিতে পারে। রাজা কহিলেন বিক্রমাদিত্যের মহত্ত্ব কি রূপ। পুত্তলিকা কহিলেন রাজা শুন শুন। অবন্তী নগরে শ্রীবিক্রমাদিত্য রাজ্য করেন এক দিবস আশ্চর্য্য দেখিবার জন্য রাজা ভৃত্যবর্গেরদিগকে নানা দেশে প্রেরণ করিলেন। ভৃত্যবর্গেরা নানা দেশে ভ্রমণ করিয়া রাজার নিকটে আসিয়া কহিল হে মহারাজ নিবেদন করি চিত্রকূট পর্ব্বতে দেবতার এক মন্দির তার নিকট এক পুষ্পোদ্যান আছে এবং মন্দিরের সম্মুখে এক নদী আছে সেই নদীতে নিষ্কলঙ্ক পুণ্যবান্ লোক যদি স্নান করে তবে তাহার শরীরে সেই জল দুগ্ধের ন্যায় দৃষ্ট হয় যদি কেহ পাপী সকলঙ্ক লোক স্নান করে তবে তাহার শরীরে সেই জল কজ্জলের সমান দৃষ্ট হয়। সেই স্থানে এক যোগী জপ ধ্যান হোম নিরন্তর করিতেছেন কিন্তু দেবতা প্রসন্না হন নাহি। এই সকল কথা রাজা বিক্রমাদিত্য শ্রবণ করিয়া সেই স্থানে গিয়া সেই নদীতে স্নান করিয়া আপনাকে নিষ্কলঙ্ক করিয়া জানিলেন তৎপরে দেবতাকে নমস্কার করিয়া যোগীর নিকটে গমন করিলেন। রাজা সন্ন্যাসীকে জিজ্ঞাসা করিলেন হে যোগি তুমি তপস্যা কতকাল করিতেছ। তপস্বী কহিলেন শুন বৈশাখ জ্যৈষ্ঠ আষাঢ় শ্রাবণ ভাদ্র আশ্বিন কার্ত্তিক অগ্রহায়ণ পৌষ মাঘ ফাল্গুন চৈত্র এই বার মাসে এক বৎসর হয় এমন এক শত বৎসর তপস্যা করিতেছি তথাপি দেবতা প্রসন্ন হন নাই। এই কথা শুনিয়া রাজা চিন্তা করিলেন যে শরীর ধারণ

করিলে মরণ অবশ্য হয় কিন্তু যদি পরের উপকারের নিমিত্ত প্রাণ ত্যাগ হয় তবে সে মৃত্যু উত্তম বটে। রাজা এই বিচার করিয়া অন্তঃকরণে দেবতাকে ভাবনা করিয়া খড়্গ লইয়া আপনার মস্তক ছেদন করেন এই কালে দেবী সাক্ষাৎ হইয়া রাজার হস্ত ধরিলেন ও কহিলেন তুমি মস্তক ছেদন করিও না তোমার প্রতি সন্তুষ্টা হইলাম বর প্রার্থনা কর। রাজা কহিলেন হে ভগবতি এই যোগী অনেক কাল তপস্যা করিতেছেন এঁহাকে প্রসন্না না হইয়া অতি শীঘ্র আমাকে প্রসন্না হইলেন ইহার কারণ কি। দেবী কহিলেন শ্রীবিক্রমাদিত্য শুন মন্ত্র তীর্থ দেবতা চিকিৎসক গুরু এই সকলে যাহার যে রূপ ভাবনা তাহার সেই রূপ সিদ্ধি হয় এই সন্ন্যাসীর আমাতে দৃঢ় ভাবনা নাই। ইহা শুনিয়া রাজা চিন্তা করিলেন কাষ্ঠ কিম্বা প্রস্তর ইহাতে দেবতা নাই কিন্তু দেবতা ভাবেতে থাকেন অতএব ভাব সিদ্ধির কারণ। অনন্তর রাজা পরের উপকারের জন্যে দেবীকে কহিলেন হে দেবি যদি আমাকে তুষ্টা হইলেন তবে এই যোগী অনেক কাল তপস্যা করিয়া যথেষ্ট ব্যামোহ পাইয়াছেন অতএব এই বর যোগীকে দেন দেবী সেই বর সন্ন্যাসীকে দিলেন। শ্রীবিক্রমাদিত্য দেবীদত্ত বর তপস্বীকে দিয়া নিজ স্থানে আইলেন। দ্বিতীয় পুত্তলিকা কহিলেন শুন রাজা ভোজ মহারাজ বিক্রমাদিত্যের মহত্ব দাতৃত্ব শূরত্ব মহাপুরুষত্ব তোমাকে কহিলাম যদ্যপি এই সকল তোমাতে থাকে তবে এই সিংহাসনে বসিবার উপযুক্ত হও। ইতি দ্বিতীয় কথা।—

## তৃতীয় পুত্তলিকার কথা।—

শ্রীভোজরাজ অভিষেকের জন্যে অপর এক সময় নিরূপণ করিয়া সিংহাসনের সমীপে যাইবামাত্র তৃতীয় পুত্তলিকা কহিতেছেন। হে ভোজরাজ আমার কথা শুন এই সিংহাসনে সেই বসিতে পারে যাহার মহত্ব রাজা বিক্রমাদিত্যের সমান হয়। রাজা ভোজ বলিলেন বিক্রমাদিত্যের মহত্ব কি প্রকার। তৃতীয়া পুত্তলিকা কহিল শুন২ রাজা ভোজ। উদ্যম সাহস ধৈর্য্য বল বুদ্ধি পরাক্রম এই ছয় যাহার থাকে তাহাকে দেবতাও শঙ্কা করেন। রাজা বিক্রমাদিত্যের এই ছয় আছে এবম্ভূত রাজা এক দিবস বিচার করিলেন যে ধন আর মেঘ ইহারা যখন হয় তখন কোথাহইতে আইসে এবং যখন যায় তখন কোথায় যায় ইহা বুঝিতে পারা যায় না সম্প্রতি আমার অনেক সম্পত্তি আছে পরে কি রূপ হবে ইহার নিশ্চয় নাই। রাজা এই সকল ভাবনা করিয়া ব্রাহ্মণ দরিদ্র স্ত্রী বালক অনাথা অক্ষম প্রভৃতিরদিগকে প্রত্যহ যথোচিত দান করিতে আরম্ভ

করিলেন এবং প্রজারদের স্থানে কর অত্যল্প গ্রহণ করিতে লাগিলেন নানাবিধ যজ্ঞ জপ হোম বলি পূজা বিষয়ে সদ্বৃত্ত বেদজ্ঞ ব্রাহ্মণকে নিযুক্ত করিয়া সকল দেবতার সন্তোষ কারণ অপর এক ব্রাহ্মণকে জলদেবতার উপাসনার নিমিত্তে সমুদ্রের নিকট পাঠাইলেন ব্রাহ্মণ গিয়া কৃতাঞ্জলি হইয়া সমুদ্রকে স্তব করিলেন। পরে সমুদ্র সাক্ষাৎ হইয়া কহিলেন হে ব্রাহ্মণ আমি বিক্রমাদিত্যের ভাবেতে প্রসন্ন হইলাম তিনি দূরে থাকিলেও আমার অত্যন্ত প্রিয় তুমি এই চারি রত্ন রাজা বিক্রমাদিত্যকে দিবা এই রত্নের গুণ কহিবা এক রত্নের প্রভাবে খাদ্য সামগ্রী যখন যাহা মনে করিবেন তৎক্ষণে তাহাই উপস্থিত হইবে দ্বিতীয় রত্ন হইতে যথেষ্ট ধন হয় তৃতীয় রত্নের স্থানে রথ হস্তী ঘোটক পদাতি সৈন্য সামন্ত এ সমস্ত মিলে চতুর্থ রত্নের গুণে যাবৎ অলঙ্কার হয়। ব্রাহ্মণ চারি রত্ন লইয়া রাজার নিকটে আসিয়া চারি রত্ন রাজাকে দিলেন এবং মণির প্রভাবও কহিলেন। রাজা দক্ষিণার কারণ ঐ চারি মণির মধ্যে এক মণি ব্রাহ্মণকে নিতে বলিলেন। ব্রাহ্মণ কহিলেন আমার স্ত্রী পুত্রবধূ আছেন তাহারদিগকে জিজ্ঞাসা করি তাঁহারা যে মণি লইতে বলিবেন সেই মণি লইব। ব্রাহ্মণ রাজাকে এই কথা কহিয়া আপন গৃহে গিয়া স্ত্রী ও পুত্র ও পুত্রবধূ ইহারদিগকে সকল বৃত্তান্ত বলিলেন। বৃত্তান্ত শুনিয়া পুত্র কহিলেন যাহাতে হস্তী ঘোটক হয় সেই রত্ন আন। স্ত্রী কহিলেন যে মণিতে খাদ্য সামগ্রী হয় তাহাই লও। পুত্রবধূ কহিলেন যে রত্নেতে অলঙ্কার হয় সেই ভাল। ব্রাহ্মণ বলিলেন যাহাতে ধন প্রসবে সে মণি উত্তম। এই রূপে চারি জনেতে পরস্পর কলহ করিয়া রাজার সাক্ষাতে ব্রাহ্মণ গিয়া এ সকল বৃত্তান্ত কহিলে রাজা শুনিয়া চারি জনার সন্তোষের জন্যে ঐ চারি রত্ন ব্রাহ্মণকে দিলেন। ব্রাহ্মণ তুষ্ট হইয়া গৃহে আইলেন। তৃতীয় পুত্তলিকা কহিলেন রাজা ভোজ শুন রাজাধিরাজ বিক্রমাদিত্যের মহত্ত্ব তোমাকে কহিলাম এই রূপ মহত্ত্ব যদি তোমার থাকে তবে এই সিংহাসনে বসিতে পার। তৃতীয় কথা সমাপ্তা।—

## চতুর্থী পুত্তলিকার কথা।—

পুনশ্চ অভিষেক কারণ অন্য লগ্ন নিরূপণ করিয়া ভদ্রাসনের নিকট রাজা ভোজ গেলেন। এ সময়ে সিংহাসনের চতুর্থী পুত্তলিকা কহিলেন রাজা ভোজ আমার কথা শুন। এই সিংহাসন রাজা বিক্রমাদিত্যের তাঁহার তুল্য মহত্ত্ব যার থাকে সে এই সিংহাসনে বসিবার উপযুক্ত। রাজা কহিলেন বিক্রমাদিত্যের মহত্ত্ব কি প্রকার। পুত্তলিকা কহিলেন শুন২ রাজা ভোজ অবন্তীপুরীতে

শ্রীবিকমাদিত, সাম্রাজ্য করেন সেই নগরে শিক্ষা কল্প ব্যাকরণ নিরুক্ত জ্যোতিষ ছন্দঃ শাস্ত্র এই ছয় অঙ্গের সহিত ঋক্ যজুঃ সাম অথর্ব্ব চারি বেদ পূর্ব্বমীমাংসা উত্তরমীমাংসা রূপ মীমাংসা শাস্ত্র ন্যায় বৈশেষিক সাংখ্য পাতঞ্জল রূপ ন্যায় বিস্তর স্মৃতিশাস্ত্র পুরাণশাস্ত্র এই চতুর্দ্দশ বিদ্যা আয়ুর্ব্বেদ ধনুর্ব্বেদ গান্ধর্ব্বশাস্ত্র শিল্পশাস্ত্রাদি রূপ অর্থ শাস্ত্র এই চারি বিদ্যা দৃষ্টার্থ প্রধান পূর্ব্বোক্ত চতুর্দশ বিদ্যা অদৃষ্টার্থ প্রধান এই সমুদায়ে অষ্টাদশ বিদ্যা। ইহাতে পূর্ব্বোক্ত চতুর্দশ বিদ্যাতে পণ্ডিত এক ব্রাহ্মণ থাকেন তিনি অপুত্রক এক দিবস ঐ পণ্ডিতের স্ত্রী কহিলেন হে স্বামি আমার গর্ভে যাহাতে পুত্র হয় এমত দেবতার আরাধনা কর। ব্রাহ্মণ বলিলেন ব্রাহ্মণী ভাল কহিলা গুরুশুশ্রূষা ব্যতিরেকে বিদ্যা হয় না পুণ্য ব্যতিরেকে পুত্র হয় না। ব্রাহ্মণ এই কথা কহিয়া পত্নীর অনুরোধে কুলদেবতার আরাধনা করিলেন সেই পুণ্যের ফলে ব্রাহ্মণীর গর্ভে ব্রাহ্মণের এক পুত্র হইলেন তাহার নাম দেবদত্ত হইল। অনন্তর দেবদত্তের পিতা দেবদত্তকে তাবৎ শাস্ত্র অধ্যয়ন করাইলেন দেবদত্তকে বিবাহ দিয়া সংসারের ভারে নিযুক্ত করিয়া আপনি তীর্থ ভ্রমণ করিতে গেলেন দেবদত্ত গৃহকর্ম্ম করত গৃহে থাকেন। এক দিবস দেবদত্ত হোমের নিমিত্ত কাষ্ঠ আনিতে বনে গেলেন রাজা বিক্রমাদিত্য অশ্বের উপর আরোহণ করিয়া মৃগয়া করিতে সেই বনে গিয়াছিলেন বনের মধ্যে মৃগ অন্বেষণ করিতে২ সৈন্য সামন্ত সকল নানা স্থানে গেল। রাজা বিক্রমাদিত্য তৃষার্ত্ত হইয়া বনের মধ্যে ভ্রমণ করিতে২ ঐ দেবদত্ত নাম ব্রাহ্মণের সহিত সাক্ষাৎ হইল। রাজা ব্রাহ্মণকে দেখিয়া বিনয়পূর্ব্বক কহিলেন হে ব্রাহ্মণ আমি তৃষার্ত্ত হইয়াছি আমাকে জল পান করাও। ব্রাহ্মণ এই কথা শুনিয়া সুস্বাদু সুপক উত্তম ফল সুশীতল জল লইয়া রাজার নিকট দিলেন রাজা সে ফল খাইয়া এবং জল পান করিয়া পরমাপ্যায়িত হইলেন তারপর ব্রাহ্মণ পথ দেখাইয়া দিলেন রাজা আপন স্থানে গেলেন। অন্য এক দিবস রাজা মন্ত্রিগণেরদের সহিত কথা প্রসঙ্গে দেবদত্ত ব্রাহ্মণ যে উপকার করিয়াছিলেন সেই উপকার সভাস্থ লোকেরদিগকে কহিয়া ব্রাহ্মণের অনেক প্রশংসা করিলেন। ইহা শুনিয়া ব্রাহ্মণ মনের মধ্যে বিচার করিলেন উত্তম লোকের উপকার করিলে সে উপকারে উত্তম লোক যাবজ্জীবন বদ্ধ হইয়া থাকে উপকার বিস্মৃত কখন হয় না দেখি রাজার উপকারজ্ঞতা কি পর্য্যন্ত এই পরামর্শ করিয়া কোনহ উপায়েতে রাজার পুত্রকে চুরি করিয়া আপন বাটীর মধ্যে লইয়া রাখিলেন। তদনন্তর রাজা আপন পুত্রকে না দেখিয়া পুত্রের অন্বেষণ কারণ নানা স্থানে দূতগণ প্রেরণ করিলেন দূতগণ কুত্রাপি রাজপুত্রের তত্ত্ব পাইল না। রাজা সপরিবারে পুত্রের নিমিত্ত অত্যন্ত ব্যাকুল হইলেন। ইতোমধ্যে এক

